# ভাষা শিক্ষা ককবরক

নির্মলেন্দু আচার্য, এম. এ., সি. সি. কে



চঞ্চলা প্রকাশনী
পুরাতন কলেজ রোড,
পূর্ব শিবনগর, আগরতলা।

**Bhasha Shiksha Kok-Borok**
A Book of Kok-Borok (Tripuri Language) Learning
By Nirmalendu Acharya

প্রথম প্রকাশ ঃ ২৬-২-২০০০ (বইমেলা)
দ্বিতীয় প্রকাশ ঃ ২৬.৩.২০০০

প্রাপ্তিস্থান ঃ
(১) প্রফুল্ল রক্ষিত
পুরাতন কলেজ রোড,
পূর্ব শিবনগর,
আগরতলা, ত্রিপুরা (পঃ)।
(২) কমার্শিয়াল ট্রেডার্স
মঠচৌমুহনী,
আগরতলা, ত্রিপুরা (পঃ)।
(৩) পুস্তকালয়
সুভাষপার্ক, খোয়াই
ত্রিপুরা, পশ্চিম।
(৪) মা পুস্তকালয়
চেবরী, খোয়াই
ত্রিপুরা (পঃ)।

মূল্য ঃ ৯৯ টাকা মাত্র।



চঞ্চলা প্রকাশনী
পুরাতন কলেজ রোড,
পূর্ব শিবনগর, আগরতলা।

# উৎসর্গ

হারিয়ে যাবার পরও পল-অনুপলে
যার নিয়ত অদৃশ্য উপস্থিতি আমাকে প্রতি মুহূর্তে
অনুপ্রেরণা যোগায় সেই পিতার উদ্দেশ্য

# ভূমিকা

ত্রিপুরার ককবরক ভাষাভাষী লেখক ও গবেষকদের পাশাপাশি সমান্তরালভাবে কিছু বাঙালী লেখক ও গবেষক ককবরক ভাষা ও সাহিত্য চর্চার কাজে এগিয়ে এসেছেন। এই ধারার বয়েস একশ' বছরের মতন। একশ' বছর আগে ককবরকভাষী রাধামোহন ঠাকুর যখন 'কক্-বরক-মা' লেখেন, তখন থেকে ঠিক একই সময়ে কাজী দৌলত আহম্মদ তাঁর 'কক-বরমা' বই প্রকাশ করেন। ককবরক ভাষা চর্চার উষালগ্নে এই বই দু'খানি মুদ্রিত হয়েছিলো কুমিল্লা থেকে। রাধামোহন ঠাকুর ছিলেন ককবরকভাষী ত্রিপুরী, আর কাজী দৌলত আহম্মদ ছিলেন বাংলাভাষী বাঙালী। ককবরক ভাষা চর্চার ক্ষেত্রে রাধামোহন ঠাকুর ও কাজী দৌলত আহম্মদের সেই ঐতিহ্যধারা আজও বহমান ত্রিপুরাতে।

ভাষা চর্চা ও সাহিত্য চর্চা এক কাজ নয়। সাহিত্য চর্চার লোক পাওয়া যায় ভুরিভুরি, কিন্তু ভাষা চর্চার লোক মেলে কোটিতে গোটিক। ত্রিপুরায় রাধামোহন - দৌলত আহম্মদের উত্তরকালে অজিতবন্ধু দেববর্মা, এ্যাডভাইজার জিতেন ঠাকুর, বংশী ঠাকুর, দশরথ দেব, সুধন্না দেববর্মা, মহেন্দ্র দেববর্মা, যোগেন্দ্র দেববর্মা প্রমুখের ককবরক ভাষা চর্চার অবদান অসামান্য। তাঁদের পর বর্তমান প্রজন্মেব নরেন্দ্র চন্দ্র দেববর্মা, নরেশ চন্দ্র দেববর্মা, রবীন্দ্র কিশোর দেববর্মা, বিনয় দেববর্মা প্রমুখের পাশাপাশি শ্রীযুত শান্তিময় চক্রবর্ত্তী, ডঃ অনাদি ভট্টাচার্য, ডঃ প্রভাষ চন্দ্র ধর, মনোবঞ্জন মজুমদার, নিতাই আচার্য প্রমুখ ককবরক ভাষা চর্চার কাজে এগিযে এসেছেন। ককবরক ভাষী না হয়েও তাঁরা ভালোবেসে ককবরক আয়ত্ত করেছেন এবং ব্যকবণ চর্চার মতো দুরূহ কাজে আত্মনিয়োগ কবেছেন। তাঁদের কাজের মানও উৎকৃষ্ট। ত্রিপুরায় সার্বিকভাবে ককবরক চর্চার ক্ষেত্রে ত্রিপুরী-বাঙালী মেলবন্ধন অব্যাহত গতিতে চলতে থাকবে।

শ্রীমান নির্মলেন্দু আচার্য অনুজ প্রতিম ককবরক গবেষক। ককববকের কৃতি গবেষক তাঁব দাদা শ্রীযুত নিতাই আচার্য ও তিনি ককবরক ভাষা পরিমণ্ডলের মধ্যে জন্মগ্রহন ক'রে একই সঙ্গে মাতৃভাষা 'বাঙলা' ও তিব্বত-বর্মীয় ভাষা 'ককবরক' সমানভাবে আয়ত্ত কবেছেন। পর্দাব আড়াল থেকে এই দু'ভাইয়ের ককববক উচ্চারণ শুনলে কেউ বুঝতে পারবেন না যে তাঁরা বাঙালী। শ্রীমান নির্মলেন্দুর ককবরক ব্যাকরণজ্ঞান দেখে আমি অবাক হয়েছি। তিনি যখন ত্রিপুবা বিশ্ববিদ্যালযে ককববক সার্টিফিকেট কোর্সে আমার ছাত্র ছিলেন, তখনই আমি তাঁর মেধার পরিচয় পাই। কঠোব সাধনা ও অধ্যাবসায়ের সাথে তিনি তাব এই **'ভাষা শিক্ষা ককবরক'** বই লিখেছেন। তাঁব এই ককববক ভাষা চর্চাব বই ককবরক শিখতে ইচ্ছুক পাঠকদের কাছে এক অমূল্য সম্পদ। এই বই পড়ে তাঁরা ককবরক ভাষার আন্তর জগতে প্রবেশ করে অনেক মণিমুক্তোর সন্ধান পাবেন। তাঁর এই শ্রম সার্থক হবে বলে আমি আশা করি।

**কুমুদ কুণ্ডু চৌধুরী**
**সেন্টার ফর ট্রাইব্যাল ল্যাঙ্গুয়েজেজ,**
**ত্রিপুরা বিশ্ববিদ্যালয়, আগরতলা।**
২০.২.২০০০

**CHIEF EXECUTIVE MEMBER**
**TRIPURA TRIBAL AREAS AUTONOMOUS DISTRICT COUNCIL**
**KHUMLWNG, TRIPURA.**

*THE DATE 26.02.2000*



ত্রিপুরা রাজ্যের দ্বিতীয় রাজ্যভাষা ককবরক। রাজ্যের মোট জনসংখ্যার প্রায় দুই তৃতীয়াংশ জনগণই ককবরক ভাষা জানেন না। ফলে অনেক ক্ষেত্রেই ককবরকভাষী ও অককবরকভাষীদের মধ্যে ভাব বিনিময়ে অসুবিধার সৃষ্টি হয়। ত্রিপুরা জাতি-উপজাতির বাসভূমি। শান্তি ও সম্প্রীতি বজায় রাখার ক্ষেত্রেও সৌভ্রাতৃত্ব গড়ে তোলার ক্ষেত্রে একে অপরের ভাষা বুঝা অত্যন্ত জরুরী। ত্রিপুরার প্রত্যন্ত অঞ্চলে বসবাসকারী সমাজের পিছিয়ে পড়া জনজাতির অধিকাংশই ককবরকভাষী। তাই তাদের দুঃখ-দুর্দশা, অভাব-অভিযোগ ও সুবিধা-অসুবিধার কথা সঠিকভাবে বুঝতে না পারলে তাদেরকে সামনের দিকে এগিয়ে নিয়ে যেতে অন্তরায় সৃষ্টি হবে। তাই ককবরক ভাষা জানা একান্ত প্রয়োজন।

এজন্য রাজ্য সরকার ট্রাইব্যাল রিসার্চ ইন্সটিটিউটের মাধ্যমে জেলা, মহকুমা ও ব্লক স্তরে কর্মরত সরকারী কর্মচারীদের ককবরক শিখানোর কাজ হাতে নিয়েছেন। এজন্য এডিসি কর্তৃপক্ষও সর্বোতভাবে প্রয়াস অব্যাহত রেখেছেন। এরই অঙ্গ হিসাবে বিগত ১৯৯৯ ইং সনের ২০শে এপ্রিল থেকে আনুষ্ঠানিকভাবে এডিসিতে প্রশাসনিক স্তরে ককবরক ভাষা চালু করেছেন। এজন্য সকলের সহযোগিতা একান্ত প্রয়োজন। এই উদ্যোগকে সফলভাবে বাস্তবায়নের ক্ষেত্রে নির্মলেন্দু আচার্যের এই **"ভাষা শিক্ষা ককবরক"** সহায়ক বই হিসাবে সাহায্য করবে।

ককবরক ভাষার বিকাশে লেখকের এই উদ্যোগকে আমি আন্তরিকভাবে ধন্যবাদ জানাই।

রণজিৎ দেববর্মা
২৬/২/২০০০ ইং

**(রণজিৎ দেববর্মা)**
**মুখ্য কার্য্য নির্বাহী সদস্য**
**স্ব-শাসিত জেলা পরিষদ**
**২৬.২.২০০০ ইং**

## ।। প্রকাশকের নিবেদন ।।

অবিশ্বাস্য হলেও সত্যি! চলিত বছরের আগরতলা বইমেলার মাত্র প্রথম ছয় দিনের মধ্যে প্রথম সংস্করণ শেষ হয়ে যাওয়ায় দ্বিতীয় সংস্করণের জন্য হাত দিতে হলো।

যাঁদের ককবরক সম্বন্ধে বিন্দুমাত্র জ্ঞানও নেই তাঁদের যাতে উপকার হয় এই ভেবে **'ভাষা শিক্ষা ককবরক'** বইটি প্রকাশিত হয়েছিল। প্রথম প্রকাশের সময় এবিষয়ে যথেষ্ট সন্দেহ ছিল সকলের কাছে কিরকম গ্রহণযোগ্য হবে। কিন্তু 'আগরতলা বইমেলা ২০০০'-এর প্রথম ছয় দিনেই প্রথম সংস্করণের সমস্ত কপি শেষ হয়ে যায়। বইমেলার শেষ চার দিনে পাঠকদের চাহিদা অনুযায়ী আমরা বইয়ের যোগান দিতে না পারায় দুঃখিত। তাই পাঠকদের চাহিদা পূরণের জন্য তড়িঘড়ি দ্বিতীয় সংস্করণে হাত দিয়েছি।

এই সংস্করণে বইটির সর্বাঙ্গীন উন্নতিকল্পে কোন কোন ক্ষেত্রে স্বল্প সময়েব মধ্যে যথাসম্ভব কিছু কিছু পরিবর্তন ও পরিবর্ধন করা হয়েছে, যাতে শিক্ষার্থীগণ এর দ্বারা একান্তভাবে উপকৃত হন। আশা করি, শিক্ষার্থীদের পক্ষে পরিবর্ধিত ও পরিমার্জিত বিষয়গুলি বিশেষ উপকারে লাগবে।

বিনীত —
প্রকাশক

# লেখকের কথা

ভাষা ভ্রাতৃত্ববোধ ও মৈত্রীর সহায়ক। কোন ভাষা যত বেশী ভিন্ন ভাষাগোষ্ঠীর লোকেদের মধ্যে বিস্তার লাভ করে সে ভাষার ব্যাপ্তি ও জনপ্রিয়তা তত বেশী। আবার কোন ভাষা প্রয়োগের সম্ভাবনা যত বেশী সে ভাষা শিখার আগ্রহও তত বেশী। রাজ্য সরকার ককবরক-কে অন্যতম সরকারী ভাষা হিসাবে স্বীকৃতি দিয়েছেন এবং ককবরক ভাষা প্রসারের উদ্দেশ্যে বিভিন্ন রকম উদ্যোগ গ্রহণ করেছেন। ইতিমধ্যে উপজাতি স্ব-শাসিত জেলা পরিষদ এলাকার বিদ্যালয়গুলিতে প্রাথমিক স্তর পর্যন্ত ককবরক ভাষায় পঠন-পাঠন শুরু হয়েছে। রাজ্যের নির্বাচিত কয়েকটি বিদ্যালয়ে মাধ্যমিক স্তর পর্যন্ত ঐচ্ছিক বিষয় হিসাবে ককবরক অন্তর্ভুক্ত করা হয়েছে। এজন্য ত্রিপুরা মধ্যশিক্ষা পর্ষদ প্রয়োজনীয় বই প্রকাশ করেছেন। বর্তমানে মধ্যশিক্ষা পর্ষদের অধীনে ককবরক বিষয়ে পরীক্ষার সুযোগও রয়েছে। সম্প্রতি উপজাতি স্ব-শাসিত জেলা পরিষদের প্রশাসনিক কাজকর্মে ককবরক চালু করা হয়েছে। রাজ্য সরকারও সরকারী কর্মচারীদের ককবরক শিখানোর উদ্যোগ নিয়েছেন। এই অবস্থায় অ-ককবরক ভাষীদের প্রয়োজনে ব্যাকরণ ভিত্তিক দ্বি-ভাষিক একটি ভাষা শিক্ষা বইয়ের প্রয়োজনীয়তা উপলব্ধি করছিলাম। মূলতঃ দু'টি উদ্দেশ্যে এই বইয়ের অবতারণা। এক, অক্ষর জ্ঞান নেই এমন ব্যক্তিও যেন ককবরক শিখতে পারেন, দুই, বাংলাভাষী মাধ্যমিক পরীক্ষার্থীদের যারা ককবরককে ঐচ্ছিক বিষয় হিসাবে নিতে চায় তাদের সহায়তা করা। এজন্য এই বইয়ের সবরকম ব্যাকরণগত পরিভাষা ত্রিপুরা মধ্যশিক্ষা পর্ষদ দ্বারা প্রকাশিত *"মাইদমিক ককবরক ককমা তেই সীযমুঙ বীচাপ"* থেকে নেওয়া হয়েছে এবং কয়েকটি রচনা ও ভাব-সম্প্রসারণ বঙ্গানুবাদসহ উল্লেখ করা হয়েছে।

বইটিতে ব্যাকরণগত ব্যাখ্যায় বুঝার সুবিধার জন্য সাধুভাষার ব্যবহার করা হয়েছে। সময় স্বল্পতার জন্য ইচ্ছা থাকা সত্ত্বেও অনেক বিষয় অর্ন্তভূক্ত করতে পারিনি। পরবর্তী সংস্করণে বিষয়গুলি সংযোজন করতে চেষ্টা করব। আশা, করি এই বইটির দ্বারা ককবরক শিক্ষক ও শিক্ষার্থী উভয়ই উপকৃত হবেন। বইটির ত্রুটি-বিচ্যুতি দূরীকরণে অভিজ্ঞ ব্যক্তিদের যে কোন রকম প্রস্তাবই সাদরে গৃহীত হবে।

বই লেখার অনুপ্রেরণা আমি যার কাছ থেকে পেয়েছি তিনি হচ্ছেন আমার বড়দা শ্রদ্ধেয় শ্রীযুত নিতাই আচার্য মহাশয়, যার কাছে আমার ককবরকে হাতে খড়ি। আর যিনি আমার পাণ্ডুলিপি দেখে বইয়ের রূপ দিতে উৎসাহিত করেছেন তিনি হচ্ছেন আমার ককবরক শিক্ষক ত্রিপুরা বিশ্ববিদ্যালয়ের বাংলা বিভাগের বিসার্চ এ্যানালিস্ট শ্রদ্ধেয় শ্রীযুত কুমুদ কুণ্ডু চৌধুরী মহাশয়। এডিসির মুখ্য কার্য নির্বাহী সদস্য শ্রীযুত রঞ্জিত দেববর্মা মহাশয় প্রায় দীর্ঘ তিন মাস তাঁর মূল্যবান সময়ের ফাঁকে ফাঁকে এই বইয়ের পাণ্ডুলিপি দেখে দেওয়ার জন্য তাঁকে অশেষ কৃতজ্ঞতা জানাই। কৃতজ্ঞতা জানাই আকাশবাণী আগরতলা কেন্দ্রের সংবাদ বিভাগে কর্মরত আমার সহকর্মীদের যারা বিভিন্ন সময়ে অনেক অজানা শব্দের যোগান দিয়ে আমায় সাহায্য করেছেন।

পরিশেষে কৃতজ্ঞতা জানাই বইটির প্রকাশককে যিনি বইটি প্রকাশনার দায়িত্ব না নিলে আমার পাণ্ডুলিপি বইয়ের আকারে প্রকাশিত হত না।

ইতি —
নির্মলেন্দু আচার্য

# তঙবীলাই (সূচীপত্র)

# প্রথম অধ্যায়

# বীখাক পুইলা

## বেদেক পুইলা (প্রথম পরিচ্ছেদ)

ভারতের বিভিন্ন অঞ্চলে বসবাসকারী সকল মানুষের ভাষা এক রকম নহে। এক একটি অঞ্চলের মানুষের ভাষা এক এক রকম হইয়া থাকে। ভিন্ন ভিন্ন অঞ্চলের মানুষ ভিন্ন ভিন্ন ধ্বনি সমষ্টির দ্বারা মনের ভাব প্রকাশ করিয়া থাকে। অর্থাৎ যে-সকল ধ্বনি সমষ্টির দ্বারা মানুষ মনের ভাব প্রকাশ করে তাহাকে ***কক*** বা ভাষা বলা হয়। অঞ্চল ভেদে মানুষের ভাষা ভিন্ন ভিন্ন হইয়া থাকে। উদাহরণস্বরূপ - বাংলা ভাষা, অসমীয়া ভাষা, মনিপুরী ভাষা এবং ককবরক ভাষা ইত্যাদি।

মানুষের মনের ভাব দুই ভাবে প্রকাশ করা যায়। বলিয়া এবং লিখিয়া। মানুষের মনের ভাব বলিয়া প্রকাশ করিবার পদ্ধতিকে বলা হয় ***খুগনি কক*** বা কথ্য ভাষা। আর মানুষের মনের যে-ভাব লিখিয়া প্রকাশ করা হয় তাহাকে বলা হয় ***সীয়জাক কক*** বা লিখিত ভাষা।

### ককমা

### (ব্যাকরণ; Grammer)

কোন ভাষা শুদ্ধভাবে বলিবার, লিখিবার বা পড়িবার কতগুলি নিয়ম কানুন রহিয়াছে। যে-বই পড়িয়া কোন ভাষা শুদ্ধভাবে বলিতে, লিখিতে বা পড়িতে পারা যায় তাহাকে বলা হয় ***ককমা*** বা ব্যাকরণ।

আর যে-বই পড়িয়া ককবরক ভাষা শুদ্ধভাবে বলিতে, লিখিতে ও পড়িতে পারা যায় তাহাকে বলা হয় ***ককবরক ককমা*** বা ককবরক ব্যাকরণ।

# খরাঙ তেই সৗয়থাই

## (ধ্বনি ও বর্ণ; Sound and Letter)

আমরা কথা বলিবার মাধ্যমে অপরকে মনের ভাব বুঝাইয়া থাকি। কথা বলিবার সময় আমাদের মুখ হইতে যে আওয়াজ বাহির হয় এই আওয়াজকেই বলা হয় *খরাঙ* বা ধ্বনি। যেমন — সা, রে, গা, মা ইত্যাদি।

## *খরাঙ*-এর প্রকারভেদ

এই *খরাঙ* আবার দুই প্রকার। যথা —

- ১) ***খরাঙসারি*** (স্বর ধ্বনি)
- ২) ***খরাঙকৗথা*** (ব্যঞ্জণ ধ্বনি)

### (১) *খরাঙসারি* (Vowel Sound) ঃ

কোন কোন ধ্বনি উচ্চারিত হইবার সময় খুব সহজেই উচ্চারিত হইয়া থাকে। অর্থাৎ উচ্চারিত হইবার সময় আমাদের বাগযন্ত্রের কোথাও আটকায় না। যে-সকল ধ্বনি অন্যের সাহায্য ছাড়াই উচ্চারিত হইতে পারে তাহাদের বলা হয় ***খরাঙসারি*** বা স্বর ধ্বনি। যেমন— অ, আ, ই, উ, এ, অৗ, ইত্যাদি।

### ২) *খরাঙকৗথা* (Consunantal Sound) ঃ

যে-সকল ধ্বনি অন্যের সাহায্য ছাড়া উচ্চারিত হইতে পারে না তাহাদের বলা হয় ***খরাঙকৗথা*** বা ব্যঞ্জণ ধ্বনি। যেমন— ক, খ, গ, ঙ, চ ইত্যাদি।

## *সৗয়থাই*

### (বর্ণ; Letter)

মানুষ মনের ভাব লিখিতরূপে প্রকাশ করিবার জন্য কতগুলি সাঙ্কেতিক চিহ্ন ব্যবহার করিয়া থাকে। এই সাঙ্কেতিক চিহ্নগুলিকে বলা হয় ***সৗয়থাই*** বা বর্ণ। যেমন— অ, আ, ক, খ, গ ইত্যাদি।

বাংলা ভাষা লিখিয়া প্রকাশ করিবার জন্য যেরূপ অ আ ক খ এবং ইংরেজী ভাষা লিখিয়া প্রকাশ করিবার জন্য A, B, C, D ইত্যাদি বর্ণ রহিয়াছে, ককবরকেও একটি বর্ণমালা প্রস্তুত করা হইয়াছে। তবে এই ক্ষেত্রে বাংলা বর্ণমালার কয়েকটি বর্ণকে সম্পূর্ণ বাদ দিয়া এবং দুইটি বর্ণকে খানিকটা পরিবর্তন করিয়া নতুন চিহ্ন যোগ করিয়া নতুন ককবরক বর্ণ হিসাবে গ্রহণ করা হইয়াছে।

বাংলা ও ইংরাজী বর্ণের মতো ককবরকের *সীয়থাই*-গুলিকেও দুইটি বিভাগে বিভক্ত করা হইয়াছে। যথা—

- ক) ***সারিথাই*** (স্বর বর্ণ ; Vowels)
- খ) ***কৗথাথাই*** (ব্যঞ্জণবর্ণ; Consonants)

## ক) *সারিথাই* (স্বর বর্ণ ; Vowels)

যে-সকল *সীয়থাই* অপর *সীয়থাই*-এর সাহায্য ছাড়াই উচ্চারিত হইতে পারে ঐ সকল *সীয়থাই*-গুলিকে বলা হয় ***সারিথাই*** বা স্বর বর্ণ। নিম্নে ককবরক *সারিথাই*-গুলির তালিকা প্রদত্ত হইল ঃ

| | | |
|---|---|---|
| অ | আ | ই |
| উ | এ | অৗ |

## খ) *কৗথাথাই* (ব্যঞ্জণ বর্ণ ; Consonants)

যে-সকল ***সীয়থাই*** অন্য সীয়থাই-এর সাহায্য ছাড়া উচ্চারিত হইতে পারে না, তাহাদের বলা হয় ***কৗথাথাই*** বা ব্যঞ্জণ বর্ণ। নিম্নে ককবরক *কৗথাথাই*-গুলির তালিকা প্রদত্ত হইল ঃ

| | | | |
|---|---|---|---|
| ক | খ | গ | ঙ |
| চ | ছ | জ | |
| ত | থ | দ | ন |
| প | ফ | ব | ম |
| য় | র | ল | উৗ |
| স | হ | ং | ঁ |

ককবরকে উপরে উল্লেখিত ছয়টি *সারিথাই* এবং বাইশটি *কৗথাথাই* ব্যবহৃত হইয়া থাকে।

# বেদেক উলনীয় (দ্বিতীয় পরিচ্ছেদ)

## *ককথাই*

**(শব্দ ; Word)**

এক বা একাধিক *সীয়থাই* পাশাপাশি বসিয়া যদি কোন অর্থপূর্ণ ভাব প্রকাশ করে তখন ঐ *সীয়থাই* বা *সীয়থাই* সমষ্টিকে বলা হয় ***ককথাই*** বা শব্দ।

এখানে মনে রাখিতে হইবে যে, সকল *সীয়থাই* সমষ্টিকে বা *সীয়থাই*-কে *ককথাই* বলা যাইবে না। *সীয়থাই* বা *সীয়থাই* সমষ্টি অর্থপূর্ণ হইতে হইবে। যেমন— *ব* (সে, তিনি), *নীঙ* (তুমি, আপনি), *আচক* (বসা) ইত্যাদি।

## *ককথর*

**(শব্দাংশ; Syllable)**

*ককথাই*-গুলি উচ্চারণের ক্ষেত্রে লক্ষ্য করিলে দেখা যাইবে যে, সকল *ককথাই*-এর সম্পূর্ণ অংশ একইসঙ্গে উচ্চারিত হয় না। কোন কোন *ককথাই* রহিয়াছে যাহাদের একাধিক অংশে বিভক্ত করিয়া উচ্চারণ করিতে হয়। কোন *ককথাই*-এর যে-অংশটি একই সঙ্গে উচ্চারিত হয় তাহাকে বলা হয় ***ককথর*** বা শব্দাংশ। যে *ককথাই*-এর সম্পূর্ণ অংশই এক সঙ্গে উচ্চারিত হয় তাহাকে বলা হয় ***ককথাই থরসা*** বা একক শব্দাংশ বিশিষ্ট শব্দ। আর যে-সকল *ককথাই*-কে একাধিক অংশে বিভক্ত করিয়া উচ্চারণ করিতে হয় তাহাদের বলা হয় ***ককথাই থরবাং*** বা একাধিক শব্দাংশ বিশিষ্ট শব্দ। নিম্নে দুইটি তালিকার সাহায্যে *ককথাই থরসা* এবং *ককথাই থরবাং*-এর কয়েকটি উদাহরণ দেওয়া হইল ঃ

| ***ককথাই থরসা*** | ***ককথাই থররাং*** |
|---|---|
| *কক* (ভাষা) | *ককবথপ* (অভিধান) |
| *চীঙ* (আমরা) | *ফানতক* (বেগুন) |
| *তক* (পাখী; মোরগ) | *তকবথপ* (পাখীর বাসা) |

| | |
|---|---|
| *মায়* (ভাত) | *মায়রুঙ* (চাউল) |
| *মকল* (চক্ষু) | *মকলবরি* (ভ্রূ) |

## *ককথাই উাঁমুঙ তেই পুঙমানি রাইদারগ*

### (শব্দের বানান ও উচ্চারণ পদ্ধতি)

বাংলা উচ্চারণ ও ককবরক উচ্চারণ পদ্ধতির মধ্যে বেশ পার্থক্য রহিয়াছে। ককবরক উচ্চারণের ক্ষেত্রে প্রতিটি শব্দাংশের শেষ বর্ণটির ক্ষেত্রে হসন্ত ( ্ ) উচ্চারিত হয়। যেমন— *'উাঁনদাল'* শব্দটিতে দুইটি শব্দাংশ রহিয়াছে। প্রথম শব্দাংশটি হইল *উাঁন* (ওয়ান্) এবং দ্বিতীয় শব্দাংশটি হইল *দাল* (দাল্)। এই ক্ষেত্রে প্রথম শব্দাংশটির শেষ বর্ণ *'ন'* এবং দ্বিতীয় শব্দাংশের শেষ বর্ণটি হইল *'ল'*। তাই *'ন'* এবং *'ল'* এই বর্ণদুইটির নীচে হসন্ত ( ্ ) রহিয়াছে ধরিয়া লইতে হইবে এবং পড়িতে হইবে *ওয়ান্দাল্*।

ককবরক বর্ণমালায় *সারিথাই* বা স্বরবর্ণ এবং *কাঁথাথাই* বা ব্যঞ্জণ বর্ণমালায় একটি করিয়া যে দুইটি *(অাঁ, উাঁ)* নতুন বর্ণের আগমন ঘটিয়াছে উহাদের প্রথম (*অাঁ*) বর্ণটির উচ্চারণ বাংলা 'উ' এবং 'ও'- এই বর্ণ দুইটির মাঝামাঝি উচ্চারণ। দ্বিতীয় (*উাঁ*) বর্ণটির উচ্চারণ ইংরাজী WA এর উচ্চারণের ন্যায় হয়। নিম্নে এই দুইটি বর্ণ সহযোগে গঠিত কয়েকটি শব্দ ও তাহাদের উচ্চারণ পদ্ধতি বাংলায় প্রদত্ত হইল ঃ

| ককথাই (শব্দ) | উচ্চাণর পদ্ধতি | বাংলা অর্থ |
|---|---|---|
| *অাঁং* | উং | হওয়া |
| *অাঁংখা* | উংখা | হইয়াছে |
| *অাঁংথাই* | উংথাই | হওয়া উচিৎ |
| *অাঁংদরপ* | উংদ্রপ্ | হওয়া মাত্র |
| *উাঁ* | ওয়া | বাঁশ, বৃষ্টি হওয়া |
| *উাঁর* | ওয়ার্ | প্রশস্ত হওয়া |
| *উাঁলাই* | ওয়ালাই | ঝগড়া করা |
| *উাঁতৌয়* | ওয়াতোই | বৃষ্টি |
| *উাঁথাই* | ওয়াথুই | মুলিবাঁশ |
| *উাঁনা* | ওযানা | চিন্তা করা |
| *উাঁসুর* | ওয়াসুর | বরাক বাঁশ |
| *উাঁয়িং* | ওয়ায়িং | দোলনা |

ককবরক বানান পদ্ধতি সম্পর্কে আলোচনা করিতে হইলে আকার (া), ই-কার (ি)

ইত্যাদি সম্পর্কেও আলোচনা করা প্রয়োজন। বাংলায় যে-রূপ যতগুলি স্বরবর্ণ রহিয়াছে ততগুলি অপ্রাথমিক চিহ্ন রহিয়াছে, অনুরূপ ভাবে ককবরকেও ছয়টি *সারিথাই* অনুযায়ী ছয়টি অপ্রাথমিক চিহ্ন রহিয়াছে। যেমন—

| | | | | |
|---|---|---|---|---|
| অ | এর | প্রাথমিক | চিহ্ন | (') |
| আ | ,, | ,, | ,, | আ-কার (া) |
| ই | ,, | ,, | ,, | ই-কার (ি) |
| উ | ,, | ,, | ,, | উ-কার (ু) |
| এ | ,, | ,, | ,, | এ- কার (ে) |
| অ৲ | ,, | ,, | ,, | অ৲-কার (৲) |

ককবরক *'অ৲'* এবং *'উ৲'* এই নতুন বর্ণ দুইটির উচ্চারণ ছাড়াও *'য়'* বর্ণটির ককবরক উচ্চারণে বেশ নবীনতা রহিয়াছে। এই বর্ণ (য়)-টি যদি কোন শব্দের প্রথমে ব্যবহৃত হয় তখন উহার উচ্চারণ বাংলা 'ইয়'-এর ন্যায় হইবে। আবার বর্ণটি যখন শব্দাংশের শেষে ব্যবহৃত হয় তখন উহার উচ্চারণ বাংলা ই-এর ন্যায় হইয়া থাকে। নিম্নে 'য়' যোগে বিভিন্ন শব্দের একটি তালিকা প্রদত্ত হইল ঃ

## 'য়'- যোগে বিভিন্ন শব্দ

### 'য়'-এর উচ্চারণ 'ইয়'-এর ন্যায়

| ককথাই (শব্দ) | উচ্চারণ পদ্ধতি | বাংলা অর্থ |
|---|---|---|
| *য়ক* | ইয়ক | মুক্তি পাওয়া |
| *য়ঙ* | ইয়ং | জীবানু, জ্যেঠামশাই |
| *য়ংদুলমা* | ইয়ংদুল্মা | গোবরে পোকা |
| *য়ংফাক* | ইয়ংফাক্ | বিছা |
| *য়ংলা* | ইয়ংলা | ব্যাঙ |
| *য়ংসা* | ইয়ংসা | কীট, পোকা |
| *য়াক* | ইয়াগ্ | হাত |
| *য়াকতৌক* | ইয়াক্তোক | হাতের কব্জি |
| *য়াকুং* | ইয়াকুং | পা |
| *য়াগরা* | ইয়াগ্রা | ডানহাত |
| *য়াচাক* | ইয়াচাগ্ | গ্রহণ করা (ক্রি) |
| *য়াফা* | ইয়াফা | হাতের তালু |

| | | |
|---|---|---|
| *য়ারুং* | ইয়ারুং | শিকড় |
| *য়াসি* | ইয়াছি | আঙ্গুল |
| *য়াসীক্* | ইয়াসুক্ | হাটু |

**সিথাই (জ্ঞাতব্য) ঃ** দন্ত - স এর উচ্চারণ সর্বদা বাংলা 'ছ'-এর ন্যায় হয়।

## 'য়'- এর উচ্চারণ 'ই'-এর ন্যায়

| ককথাই (শব্দ) | উচ্চারণ পদ্ধতি | বাংলা অর্থ |
|---|---|---|
| *ফায়* | ফাই | আসা (ক্রি) |
| *বসয়* | বছই | বরশী |
| *মায়* | মাই | ভাত |
| *তৌয়* | তুই | জল |
| *বৌচালৌয়* | বুচুলুই | বীজ |
| *থুকতৌয়* | থুকতুই | থুথু |
| *সৌতৌয়* | ছোতোই | হলুদ (মশলা) |
| *কৌলায়* | কোলাই | সহজ, সস্তা |
| *করায়* | কড়াই | ঘোড়া |
| *বৌরৌয়* | বুরুই | স্ত্রীলোক, চার (সংখ্যা) |
| *থৌয়* | থোই | মৃত্যুবরণ করা |
| *সৌয়* | সোই | লেখা |
| *খৌলায়* | খোলাই | করা |
| *চাখৌয়* | চাখুই | খারপানি |

**সিথাই (জ্ঞাতব্য) ঃ** *ককথর* (শব্দাংশ)- এর শেষ বর্ণটি 'য়' হইলে তাহার উচ্চারণ সর্বদাই 'ই'-এর ন্যায় হইবে।

# বেদেক উলথাম (তৃতীয় পরিচ্ছেদ)

## ককথাই থেপামুঙ

### (শব্দের ব্যবহার)

১

| বাংলা | | ককবরক |
|---|---|---|
| একজন মানুষ | — | বরক খরকসা |
| একটি গরু | — | মুসুক মাসা |
| একটি ফল | — | বৌথাই থাইসা |
| একটি চোখ | — | মকল কলসা |
| একটি নৌকা | — | রৌং খুংসা |
| একটি বই | — | পুথি কাঙসা |
| একটি পথ | — | লামা তৌংসা |
| একটি গাছ | — | বুফাঙ ফাঙসা |
| একটি ডিম | — | বৌতৌই তৌইসা |
| একটি ফুল | — | খুম বারসা |
| একটি চিঠি | — | তৌইতুন কাঙসা |
| একটি ঘর | — | নক খুঙসা |
| একটি হাত | — | য়াক কঙসা |
| একটি পা | — | য়াকুং কঙসা |
| একটি পয়সা | — | পুইসা লেপসা |
| একটি টাকা | — | রাং খকসা |
| একটি শাখা | — | বেদেক দেকসা |

উপরে লক্ষ্য করিলে দেখা যাইবে যে, প্রতিটি বিশেষ্যের সংখ্যাবাচক শব্দ 'একটি'

বুঝাইবার জন্য প্রতি ক্ষেত্রে এক জাতীয় শ্রেণী বিভাজক ব্যবহার করা হয় নাই। এই বিষয়ে পরবর্তীকালে (দশমঅধ্যায়ে) বিশেষ আলোচনা করা হইয়াছে।

**২**

ক) একজন বেঁটে মানুষ — *বরক বারা খরকসা।*
খ) একটি কাল গরু — *মুসুক কসম মাসা।*
গ) একটি ছোট চোখ — *মকল চিকন কলসা।*
ঘ) একটি ভাল ফল — *বৗথাই কাহাম থাইসা।*
ঙ) একটি নতুন বই — *পুথি কৗতাল কাঙসা।*

**৩**

ক) চন্দ্রা (হয়) একজন বেঁটে মানুষ — *চন্দ্রা বরক বারা খরকসা*
খ) এইটি (হয়) একটি কাল গরু — *ম মুসুক কসম মাসা।*
গ) ঐটি (হয়) একটি ভাল ফল — *আব' বৗথাই কাহাম থাইসা।*
ঘ) সেটি (হয়) একটি বড় বই — *আম' পুথি কতর কাঙসা।*
ঙ) তুমি (হও) একজন ভাল ছেলে — *নৗঙ চৗলা কাহাম খরকসা।*

**৪**

ক) আমার একটি সাদা কুকুর আছে — *আনি সৗই কুফুর মাসা তঙগ।*
খ) সুভাষের একটি লাল সার্ট আছে — *সুভাষনি কামচৗলৗই কৗচাক কাইসা তঙগ।*
গ) যদুর তিনটি সাদা গাড়ী আছে — *যদুনি গাড়ী কুফুর খুঙতাম তঙগ।*
ঘ) তোমার একটি ভাল নৌকা আছে — *নিনি রৗঙ কাহাম খুঙসা তঙগ।*
ঙ) তাহার দুটি সুন্দর গাড়ী আছে — *বিনি গাড়ী নায়থক খুঙনৗয় তঙগ।*

**৫**

ক) আমার তিনজন বন্ধু ছিল — *আনি কিচিং খরকথাম তঙমানি।*
খ) তোমার একটি ঘোড়া ছিল — *নিনি করায় মাসা তঙমানি।*
গ) অমরের একটি রেডিও ছিল — *অমরনি রেডিও কাইসা তঙমানি।*
ঘ) তাহার একুশটি আঙ্গুল ছিল — *বিনি য়াসি নৗয়চিসা তঙমানি।*
ঙ) রহিমের দুইজন ছেলে ছিল — *রহিমনি বৗসালা খরগনৗয় তঙমানি।*

## সিথাই (জ্ঞাতব্য) ঃ

১) সকল ক্ষেত্রে সংখ্যাবাচক শ্রেণীবিভাজক একই প্রকার হয় না।

২) বিশেষ্যের বিশেষণ সর্বদাই বিশেষ্যের পরে বসিবে এবং সংখ্যা বাচক শব্দটি সর্বদাই বিশেষ্য বা সর্বনামের বিশেষণের পরে বসিবে।

৩) 'আমি হই' 'তুমি হও' বা 'সে হয়' এইরূপ বাংলা বাক্যের ইংরাজী অনুবাদ করিবার সময় যেরূপ I am, You are, He is ইত্যাদি হয় ককবরকে আমি হই, তুমি হও বা 'সে হয়' এর অনুবাদ করিবার সময় কেবলমাত্র *'আঙ' 'নীঙ'* বা *'ব'* লিখিলেই চলিবে। অর্থাৎ 'হই', 'হও' বা 'হয়' কথাটির জন্য 'am', 'are', 'is' এর ন্যায় ককবরকে পৃথক কোন শব্দ ব্যবহারের প্রয়োজন নাই।

৪) 'আমার আছে', 'তোমার আছে' বা কাহারও কোন বস্তু আছে এইরূপ বুঝাইলে **'আছে'** কথাটির জন্য ককবরকে **'তঙগ'** শব্দটি ব্যবহৃত হইয়া থাকে।

৫) 'আমার ছিল' 'তোমার ছিল', 'তাহার ছিল', বা কাহারও কোন বস্তু ছিল এইরূপ বুঝাইলে **'ছিল'** শব্দটির জন্য ককবরকে ***'তঙমানি'***শব্দটি ব্যবহৃত হয়।





# দ্বিতীয় অধ্যায়

# বীখাক উলনীয়

## বেদেক পুইলা (প্রথম পরিচ্ছেদ)

### *বীসাক তেই মানীই-খীনীই রগনি বুমুঙ*

(অঙ্গ-প্রত্যঙ্গ ও জিনিস-পত্রের নাম)

➔ (ক) *জাইতি নাঙমারগ* (আত্মীয়-স্বজন) **[Relatives]**

মা --- *মা*

বাবা --- *বাবু/বা/ফা*

ভাই --- *তাখুক*

বোন --- *বুখুক*

তাহার বড়ভাই - *বীতা*

বড়বোন-- *বাই*

ছোট বোন --- *হানকজীক*

মাতা-পিতা --- *মা ফা*

বিমাতা - *মাতয়*

পুত্র, ছেলে --- *সাজীলা*

কন্যা বা মেয়ে --- *সাজীক*

জামাই --- *চামারি*

পুত্রবধু --- *হামজীক*

কাকা --- *কাকা*

কাকী --- *কাকি/খিরিজীক*

জেঠামশাই --- *যঙচীলা*

জেঠীমা --- *যঙবীরীয*

স্বামী --- *সায়*

স্ত্রী --- *হিক*

স্বামী-স্ত্রী --- *হিক-সাই*

শালক --- *বীপরাঙ*

শালিকা --- *পীরাঙজীক*

বন্ধু --- *যার/কিচিং*

বান্ধবী --- *মারে*

শ্বশুর --- *কীরা*

শাশুরী --- *কীরাজীক*

যুবক — সিকাঁলা
যুবতী — সিকলি
বৃদ্ধ — বুড়া
বৃদ্ধা — বুড়ী
বালক — চেরাই
বালিকা — চেরাইজাঁক
মাসী — তই/মই
মেসোমহাশয় — মুডা
জামাই বাবু — কুমুই
বৈবাহিক — চামাই
বৈবাহিকা — চামাইজাঁক
পিতামহ/মাতামহ — চু
পিতামহী/মাতামহী — চুই
পিসেমশাই — পিয়া
পিসিমা — পি
ভাইপো — বায়ুংসা/বুবাইনা
ভাইঝি — বায়ুংজাঁক
নাতি/নাতনি — সুক

## (খ) বাঁছাক (অঙ্গ-প্রত্যঙ্গ) [Limps of man]

মানুষ — বরক
মাথা — বখরক/খরক
চোখ — মকল
নাক — বুকুঙ
নাসারন্ধ্র — কুঙবাঁলাম
নাসাগ্র — কুঙকুক
কান — খুনজু
ভ্রূ — মকলবরি
মুখমন্ডল — মাঁখাঙ
মুখ — বুখুক/ খুক
কপাল — কাঁপাল
দাঁত — বুডা
দাঁতের মারি — উায়িং
গাল — খাংগার
চোয়াল — উাবাক
ঠোঁট — খাঁকচাই
তালু — উাবাক সাকা
জিহ্বা — বাঁসাঁলাই
চোখের মনি — মুকতকসা
আঙ্গুল — য়াসি
নখ — য়াসকু
বুড়ু আঙ্গুল — য়াসিমা
বগল — ফাইমক
বুক — খাকাঁলাব
পিঠ — ফিক্‌কুঙ
মেরুদন্ড — বিসমা
পেট — অক/বহক
কোমর — বাঁচাং
নাভি — অমথাই
পা — য়াকুং
হাটু — য়াসকু
হাড় — বেকেরেঙ
মাংস — বাহান
রক্ত — থাই
চুল — খাঁনাই/বাঁখাঁনাই
দাড়ি — খচাই

আলজিহ্বা — *ততরা বীলীইসা*

গলা — *ততরা*

ঘাড় — *গীদনা*

কাঁধ — *বাংগীরা*

হাত — *য়াক*

হাতের তালু — *য়াফা*

মগজ — *বমতম*

স্তন — *আবুক*

ঘাম — *কলমতীয়*

হাতের কব্জি — *য়াকতীক*

শরীর — *বীসাক*

গোঁফ — *সেংকারি*

উরু — *য়াফুং*

লোম — *বিখুমু*

হৃদয় — *বীখা*

নাড়িভুড়ি — *বুবুক*

পায়ু ছিদ্র — *খিকরক*

পাছা — *খিছলাং*

মল — *খি*

মুত্র — *সীতীই*

গোড়ালি — *য়াকীরাই*

কনিষ্ঠা — *য়াসিকতই*

## (গ) *মালমাতা* (পশু) [Beasts]

পশু — *মালমাতা*

কুকুর — *সীই*

বিড়াল — *আমিগু*

গরু — *মুসুক*

ছাগল — *পুন*

পাঠা — *পুনজুটা*

পাঠী — *পুনজীক*

হুনু বিড়াল — *আমিগুচীলা*

মাদী বিড়াল — *আমিগু বীরীয়*

ঘোড়া — *করাই*

মহিস — *মিসিপ*

শৃগল — *সিয়াল*

শূকর — *টাক*

বাঘ — *মীসা*

হরিণ — *মীসীই*

কুকুরী — *সীইমা*

বানর — *মীখরা*

খরগোস — *কুরকুস*

ছাগমাতা — *পুনমা*

সজারু — *মীসানদীয়*

কাঠবিড়াল — *মানদার*

গন্ডার — *গনদার*

ষাঁড় — *দেকা*

ঘোটকী — *করাই বীরীয়*

জলহস্তী — *তীয়-মায়ুঙ*

চিতাবাঘ — *টিক্কাপুরা*

শূকরী — *টাকমা*

বেজী — *বেস'*

বাঘিনী — *মীসাজীক*

সিংহ — *ছিংগ*

ভল্লুক — *গড*

ভেড়া — *মেরা*

নেকড়ে বাঘ — *গেণ্ডমা*

হাতী — *মায়ুঙ*

## ➔ (ঘ) *তকরগ* (পাখী) [Birds]

পাখী — *তকসা*

বক — *বগা*

কাক — *ওখা*

ঘুঘু — *তকথু*

ময়না — *মইনা*

বুলবুলি — *তকবুলু*

শকুন — *চিকরুক*

ধনেশ — *তায়ুং*

চিল — *তলিং*

পায়রা — *ফারুক*

হাঁস — *তাখুম*

মোরগ — *তকলা*

মোরগী — *তকমা*

হংসী — *তাখুমবীরীয়*

পেঁচা — *তাখুক*

ডাহুক — *দক*

বাদুর — *তকবাক*

বাবুই — *চেচ*

সারস — *সারকসা*

টিয়া — *আতকা*

তোতা — *তপছি*

চাতক — *তয়াথু*

গাঙচিল — *তীয়বুম তলিং*

কোকিল — *কুংকিলা*

পাখির বাসা — *তকবথপ*

ডানা — *বীকরাও*

চঞ্চু — *তক খুকচাই*

ময়ূর — *তকরাই/ময়ূর*

শালিক — *সারুক*

বনমোরগ — *তকবলং*

বালিহাঁস — *তীয়তাখুম*

কাঠ ঠোকরা — *তকথুনতা*

দাঁড় কাক — *তখাবরক*

বাজপাখী — *তলিংসিকারি*

## ➔ (ঙ) *আ-বাহান* (মাছ- মাংস) [Fish & Meat]

মাছ — *আ*

রুইমাছ — *রুই আ*

ইলিশ — *এলচি*

চিংড়ি — *আথুক*

শৈলমাছ — *আ সীবাং*

কাতলামাছ — *আ-কাতলা*

মাগুর — *জাগুর*

মকা — *মলয়া*

কাঁকড়া — *খাংরাই*
কচ্ছপ — *কাইসিং*
পুঁটি মাছ — *পুথি*
বাইম মাছ — *আবাং*
লাটিমাছ — *লাইতা*
ট্যাংরামাছ — *গংগিয়া*
দাড়কিনা — *দাংখিলা*
গুতুম মাছ — *গুনথু*
মাছের আঁশ — *বফর*
বোয়াল মাছ — *বুউাল*

## ➔ (চ) *য়ংসা - কুকসা* (কীট-পতঙ্গ) [Insects]

য়ংসা-কুকসা — *কীট-পতঙ্গ*
মশা — *থামপুই*
মাছি — *য়ংখা*
মৌমাছি — *পিয়া*
ফড়িং — *কক*
প্রজাপতি — *লারিমা*
ভ্রমর — *বমীরাই*
শামুক — *তত্বাক*
কেঁচো — *কেনজুউা*
জোঁক — *সিলুক*
বড় ফড়িং — *কৌয়ুং*
ইঁদুর — *ছিনজা*
পিঁপড়ে — *মইসুরুম*
ছারপোকা — *বুরুউা*
উকুন — *থীক*
জোনাকি — *চেংখারী*
উইপোকা — *উরি*
গোবরেপোকা — *খেবুক*
আরশোলা — *কুরমা*
গান্ধীপোকা — *য়ংচিগদা*
ঝিঁঝি-পোকা — *খেরামবুক*
কাঠ-পিঁপড়ে — *খাইচিং*

## ➔ (ছ) *মালনাইরগ* (সরীসৃপ) [Reptiles]

সরীসৃপ — *মালনাই*
বিছা — *য়ংফাক*
টিকটিকি — *নক বেরাইসা*
কাকড়া বিছা — *কাংগলা*
কেন্নো — *য়াক কীবাক/কেনদরা*
সাপ — *চিবুক*
গোসাপ — *মুফুকসা*
তক্ষক — *তকে*
গিরগিটি — *সামলায়*
কুমির — *কুমবির/বুরচা*

## ➔ (জ) *বুফাঙ- বেদেক* (গাছ-পালা) [Trees & Plants]

গাছ — *বুফাঙ*
শাখা — *বেদেক*

আমগাছ — *থাইচুক ফাঙ*

জামগাছ — *জামবুক ফাঙ*

কাঁঠালগাছ — *থাইপুঙ ফাঙ*

বটগাছ — *বুরিফাঙ*

শিমুলগাছ — *বরচুক ফাঙ*

উদাল — *লামবাক*

অওয়াল গাছ — *সিলাই ফাঙ*

গাছের গুড়ি — *বথমা*

গাছের আঁশ — *বৗসনাল*

বীজ — *বৗচৗলৗই*

লজ্জাবতী — *সামসুনদুরু*

অঙ্কুর — *বমুক*

শিকড় — *য়ারুং*

লতা — *বুদুক*

পাতা — *বৗলাই*

বাঁশ — *উা*

পাট — *পাত*

ইক্ষু — *কুরুক*

মুলিবাঁশ — *উাথৗই*

মৃত্তিঙ্গা বাঁশ — *উানদাল*

রুপই বাঁশ — *উামিলিক*

বরাক বাঁশ — *উাসুর*

বাকল — বুকুর

কাঁটা — বুসু

আঙ্গুর গাছ — *আঙ্গুর বুদুক*

*মায়তাং* —ধানের শীষ

**সিথাই (জ্ঞাতব্য) ঃ** গাছটি যদি লতা জাতীয় হয় তবে ঐ ফল বা ফুলের নামের পরে *'বুদুক'* শব্দটি বসাইলেই ঐ জাতীয় গাছকে বুঝাইবে।

## ➔ (এ) *বৗথাইরগ* (ফল-ফলাদি) [Fruits]

ফল — *বৗথাই*

আম — *থাইচুক*

জাম — *জামবুক*

কাঁঠাল — *থাইপুঙ*

লিচু — *লেউাচি*

তরমুজ — *মমফল*

নারিকেল — *নারিকৗর*

লেবু — *জামি/জামবিদা*

পেয়ারা — *গয়াম*

তখা থাইচুমু — *মাখাল ফল*

শশা — *দরমপাই*

আনারস — *আনদর'স'*

কলা — *থাইলিক*

তেঁতুল — থেনতৗরৗই

পেঁপে — *কউাইফল*

আমলকি — *আমলাই*

চামলফল — *জৗরাম*

কুল — *বরই*

চলিতা — *থাইপল'*

আমরা ফল — *থাইতৗয়*

কুসুমাই — *লটকন ফল*

হরবরি — *লেউর*

## (ট) *খুমনি বুমুঙ* (ফুলের নাম) [Flowers]

ফুল — *খুমবুবার*
জবা — *উরি*
চাঁপা — *সামপারি*
গাঁদা — *ছতর'রঙগ*
পদ্ম ফুল — *পদদ' বুবার*
বৃন্ত — *বুবাক*
কাঠ-গোলাপ — *গুলাচি*
মুকুল — *বুবার*
জুঁই ফুল — *খুমরুংখু*
বেলি ফুল — *খুমমালি*
কুমুদ, শালুক ফুল — *খুমতৌয়সা*
দোলনচাঁপা — *খুমপুই*
ভুইচাঁপা — *খুমতয়া*
ফুলের পাঁপড়ি — *খুম বপলম*
লাল গাঁদা — *খুম উাকথুই*
গন্ধরাজ — *গনদরা*
মাধবীলতা — *খেলাং*
মালতী — *মাজিলতা*
শেফালী — *হেংরা*
সন্ধ্যামালী — *খুমসারিক*
শিমুল ফুল — *বরচুক বুবার*
নীলকণ্ঠ — *খুম সিনদার*

## (ঠ) *মুই কীথীঙ-থাইকীথীঙ* (শাক-সব্জী) [Vegetables]

শাক-সব্জী — দাল'পানচ'
আলু — *থা/ আলু*
বেগুন — *ফানতক*
সীম — *কসই*
বরবটি — *সবাই লুবিয়া*
টক বেগুন — *ফানতকমীখীই*
মাশরুম — *মুইখুমু*
পুইশাক — *মুপরাই*
মুখী — থাবাদিয়া
করলা — *গাংগীলা*
ঢেড়স — *বেলেস'*
ঝিংগা — *জিংগা*
লাউ — *মিলক*
মিষ্টি কোমড় — *চাকুমরা*
চালকোমড় — *খাকলু*
থানকুনিপাতা — *সামসতা*
ভুট্টা — *মগদাম*
তিল — *সিপিং*

## (ড) *মুইথক* ( মসল্লা) [Spices]

মসল্লা — *মুইথক*
হলুদ — *সীতীয়*
লবন — *সম*
আদা — *হাইচিং*
পিয়াজ — *পিয়াজ'*
রসুন — *রীইসীন*

মরিচ — *মস'*
তেজপাতা— *তেসপাতা*
তৈল — *থক*
কাচা লঙ্কা — *মস' কৗথাঙ*

## ➤ (ঢ) *চাথাই* (খাদ্য দ্রব্য) [Food]

খাদ্য — *চাথাই*
চিড়া — *রমফে*
ভাত — *মায়*
মুড়ি— *উরুম*
তরকারি — *মুই*
গুর— *কৗতৗই*
ভাতের মার — *মায়তৗয়*
মধু— *পিয়া বৗতৗয়*
ঝোল — *বৗতৗয়*
সুরা বা মদ — *চুউারাক*
চাউল — *মায়রুম*
মিষ্টি— *কৗতৗই*
ধানের কুড়া — *গৗনদাক কৗসাপ*
পিঠা— *আউান*
ধানের চোঁচা — *মায় বুকুর*
ক্ষারপানি— *চাখৗয়*
শিদল — *বেরমা*
ভর্তা— *মসদেঙ*
শুকনো মাছ — *আ-কৗরান*
চাউলের ক্ষুদ— *রুংখু*
মাংস — *বাহান*
শূকরের মাংস— *উাহান*
পাঁঠার মাংস — *পুহান*
হরিণের মাংস — *মৗসৗই বাহান*

## ➤ (ন) *তামমানি মানৗই* (বাদ্যযন্ত্র) [Mugical Instruments]

জয়ঢাক — *খাম কতর*
ঢাক — *খাম*
বাঁশী — *সুমুই*
তবল — *তবলা*
মৃদঙ্গ — *মেরতুং*
সারেঙ্গী — *সারিনদা*
সেতার — *ছেতার*
হারমানিয়াম — *হারমনি*

## ➤ (ত) *নক তেই নকনি মানৗইরগ* (গৃহ ও গৃহসামগ্রী) [House, Room etc.]

গৃহ — *নক*
কলসী — *গলা*
দরজা — *দগা/দগালাম*
থালা — *মাইরাং*
জানালা — *তাইলাম*
ঘটি — *লুতা*
বারান্দা — *নুকা*
খাড়া — *লাংগা*
ঘরের ছাদ — *নুখুং*
হাড়ী — *তাঁক*

পার্টিশান — *বেংকি*

ঘরের তীর — *ফাকলাই*

টংঘর — *গাইরিঙ*

পাখা — *কিসিপ*

জিনিস — *মানাই*

কাস্তে — *চেখরা*

হাতুরী — *হাতুরা*

কোদাল — *গীদাল*

কুঠার — *রুউা*

চিরুনী — *বেথরা*

প্রদীপ — *চাতি*

রান্না ঘর — *গানতি নক*

হাতা — *থারুক*

বোতল — *বতল*

কড়াই — *কারাই*

দেশলাই — *হরখক*

লাকড়ী — *বল*

ধনুক — *বাদুখুং*

প্রদীপের সলিতা — *দসি*

দোলনা — *উয়িং*

হুক্ — *দাবা*

ফাঁদ — *উারায়/খাঁই*

ডালা — *বাইলিঙ*

হল ঘর — *মালাইমা নক*

## (থ) *রিচুম তেই গয়নারগ* (বস্ত্র ও অলংকারাদি) [Cloths & Jewellers]

কাপড় — *রি*

কাপড় চোপর — *রিচুম*

শাড়ী — *রিগনাই*

জামা — *কামচীলীয়*

গামছা — *রিতুক*

বিছানা — *রিয়ান*

শয্যা — *থুয়ান*

লেপ — *রীজাই*

পাছড়া — *রিগনাই বরক*

কাথা — *খেনতা*

অলঙ্কার — *গয়না*

চুরি — *মাথিয়া*

আংটি — *য়াসিথাম*

স্বর্ণ — *রাংচাক*

তোষক — *তুসুক*

বালিশ — *কবং*

বালিশের খোল — *কবং উা*

বালিশের উষার — *কবংগিলাপ*

মশারী — গীনদা

চাদর — *দুলাই*

## (দ) *তাল-সাল আকরগ* (চন্দ্র-সূর্য ইত্যাদি) [Sun, Moon etc.]

সূর্য — *সাল*

চন্দ্র — *তাল*

বিশ্ব — *হায়ুঙ*

ভূগোল — *হাতিং*

বৃষ্টি — *উাতোয়*

কুয়াশা — *সিয়ারি*

তারা — *আথুকিরি*
শুকতারা — *আইতরমা*
আকাশ — নখা
আমাবস্যা — *তালথাঁয়*
পুর্ণিমা — *তালপুনা*
ভূমিকম্প — *বাংলা*
মেঘ — *চুমুই*
বিদ্যুৎ-ঝলক — *নখা ফিলিক*
শিশির — *পামতাঁয়*
বজ্রধ্বনি — *ফিরাং কগমা*
মেঘ গর্জন — *নখা-গুরুমমা*
বাতাস — *নবাব/বয়ার*
শিলা — *হলং*
পরিবেশ — তঙখর
চন্দ্রগ্রহণ — *তাল মনক*
সূর্যগ্রহণ — *সালমনক*

## (ধ) *হাচাঁক-হাতাই-তাঁয়মা-তাঁয়সা* (পাহাড়-পর্বত-নদ-নদী) [Hills, Ranges, Rivers etc.]

পাহাড় — *হাচাঁক*
পর্বত — *হাচাঁক*
নদী — *তাঁয়মা*
নদীর তীর — *তাঁয় রুকুং*
হ্রদ — *তাঁয়খর*
সমতল ভূমি — *হামিলিক*
শুস্কপ্রায় ছড়া — *তাঁয়খেরেং*
সমুদ্র — *তাঁয়বুং*
জলের ফুট — *তাঁয়মুক*
নদীর উৎস — *তাঁয়খরক*
জলের পাক — *তাঁয় অমতাই*
মাটি — *হা*
ছোট নদী — *তাঁয়সা*
জল প্রপাত — *দণ্ডগর*
গুহা — *হাকর কতর*
সমতল টিলা — *হারেপ*
গর্ত — *হাকর*
টিলা — *হাপুঙ*
ছোট টিলা — *হাতাই*
ঘন বন — *বলং কুবুং*
জলস্ফীতি — *তাঁয় দু*
উপত্যকা — *হারুং কতর*

## (ন) *বেমার* (রোগ) [Diseases]

রোগ — *বেমার*
জ্বর — *কুলুম*
আমাশয় — *খেনচ'*
সর্দি — *কংরাই*
কাশি — *কুচুগমা*
অসুস্থ — *সাক হাময়া*
ব্যথা-বেদনা — *সাকরিয়র/রুঙাই*
বমি — *কাঁবাতাঁয়*
দাঁদ — *খাইচুঙাক*
তিল — *সবাই ককসা*

চুলকানি — *মতক*
ফুলে উঠা — *রবম*
ক্ষত — *কৌসা*
কুষ্ঠ — *বিয়াদি*
মল — *খি*
ঔষদ — *বিথি*
ফুট — *বথরাই*
ধবলা শ্বেতী — *মিসিকা*
বসন্ত — *জৌংগীলা*
দুর্বলতা — *সাক হই হই*
ফোঁড়া — *কৌলা, কেতলা*

টনসিল — *সাইবম*
খোসকি — *খাপুই*
সর্দি-কাশি — *কংরাই হুলক*
পাঁচড়া — *বিসিমতক*
পেট কামরানি — *বহক কিয়র*
পুঁজ — *কৌপতৗয়*
মোচর — *মথরজাক*
ফুসকুড়ি — *থুপু*
অম্লউদগার — *কৌখৗয় দেগরে*
উলাউটা — *মরকি*
মাথা ঘোরা — *বখরক মিহিম*

## (প) *বুমুল* (বর্ণ) [Colour]

বর্ণ — *বুমুল*
লাল — *কৌচাক*
নীল — *খৗরংজি/ সমলুলুক*
সাদা — *কুফুর*
কালো — *কসম*
হলুদ — *করম*
চিকচিকে কালো — *সমসাসা*

সিদুর বর্ণ — *চাকতুরু*
ইষৎ লাল — *চাক র-র*
ইষৎ হলুদ — *করম লুলুক*
ছাইবর্ণ — *থাপলা হাই*
সবুজ — *কৌখরাং*
আকাশী — *সমচুমুই*
ধবধবে সাদা — *ফুদুদু*

## (ফ) *জরা তেই বিসি* (সময় ও বৎসর) [Time & Years etc.]

দিন— *সাল*
সারাদিন— *সাপুঙ*
দিন-রাত— *হপুঙ-সাপুঙ*
আজ — *তিনি*
গতকাল— *মিয়া*
আগামী কাল— *খৗনা*
আগামী পরশু— *সনি*

গভীর রাত্র— *হর কুথুক*
সারা রাত— হপুঙ
সারাদিন— *সাপুঙ*
এখন — *তাবুক*
তখন— *আফুরু*
আগে— *আগি/ সৗকাংগ*
পরে— *উল'*

গত পরশু— উসীকাং

সকাল— ফুঙ/ফুউই

বিকাল— সারিক

রাত্র— হর

সন্ধ্যা— সানজা

দুপুর— দিবর

ভোর কাল— আইচুক

উষা কাল— আইসিবিসিরি

মাস— তাল

বছর— বিসি

আগামী বৎসর— খালি

গত বৎসর— সেমা

কখন— বৌফুরু

কিছুক্ষণ— সৗরাপসা

কিছুক্ষণ পূর্বে— তাইসিংগ

সর্বদা— জতফুরু

সপ্তাহ— হাতি/হাপতা

এক সপ্তাহ— হাতি বারসা/হাপতাসা

হঠাৎ— আচমসা/আতুমসা

মধ্যরাত্রি— হরদিবর

সময়ে সময়ে— জরা জনাঅ

মাঝে মধ্যে— উইসা উইসু

বর্তমান বৎসর— তাকলাই

পক্ষকাল— তালখাকসা

## (ব) *কাহাম-হামরা* (গুণাবলী) [Adjectives]

ভাল— কাহাম

খারাপ— হামরা

আকারে বড়— কতর

বয়সে বড়— অকরা

কোমল— কৗসাপ

দীর্ঘ— কলক

খাটো— বারা

গোলাকার— কিতিং

চেপ্টা— কেফের

সুখ— তঙথগ

দুঃখ— দুখু

উচ্চ— কুচুক

নীচু— হাচে

নীচে— তলাঅ/খামাঅ

ঘন— কুবুং

নতুন— কৗতাল

পুরাতন— কৗচাম

শক্ত— কৗরাক

উজ্জল— কৗচাং

মোটা— কফুং

পাতলা— হেলেং

ভারী— হিলিক

পুরু— রৗজা

আনন্দ— তঙথক

ধনী— গৗনাঙ

গরীব— কৗরাই বরক

দুঃস্থ— কৗরাইজা

ফকির— বিগরা

সস্তা— কৗলায়

দামী— মরক

দুর্বল — *কেবেল*
আঠালো — *সিনিল*
তরল — *কসল*
চওড়া — *কৗউার*
কঠিন — *কৗরাক*
শুকনা — *কৗরান*
তাড়াতাড়ি — *দাকাতি দদর'*
আদ্র — *সিবুক*
দ্রুত — *দাকতি*
ভিজা — *কিসি*
ঠান্ডা — *কৗচাং*
খসখসে — *পাথরা*
গরম — *কুতুং*
ছোট — *চিকন*
সবল — *ফানগৗনাঙ*
ছোট্ট — *চিকনতে*
পবিত্র — *কৗথার*
মসৃন — *মিলিক*
অলস — *সেলের*
মিশ্রণ — *সাপুলজাক*
মচমচে ভঙ্গুর — *সেরেম*
বিবিধ — *দালবিদাল*
ইষৎগরম — *তুংলুলু*
ইষৎ লাল — চাকর'র'

## (ভ) *সামুঙ খৗলায়মা* (পেশা) [Occupation]

লেখক — *সৗয়নাই*
প্রেরক— *রৗনাই/য়াফারনাই*
প্রকাশক — *কারিনাই*
প্রাপক— *য়াচাগনাই*
চিকিৎসক — *সাকনায়নাই*
প্রতিনিধি— *আদঙ*
কুমার — *হানি মানৗই সৗনামনাই*
খাজাঞ্চী — *রাঙফাঙ*
গায়ক — *রৗচাবনাই*
গাড়িচালক — *গাড়ি চালগনাই*
স্বর্ণকার — *রাঙচাকনি কাম খাইনাই*
দারোয়ান — *দগা মৗরৗগনাই*
ধোপা — *রি সুনাই*
কামার — *সরনি মানৗই সৗনামনাই*
চাষী — *আল চুউইনাই/খেতি খৗলায়নাই*
জেলে — *আ-রমনাই*
নাপিত — *খৗনাই রানাই*
মাঝি — *রৗং চগনাই*
পাচক — *মায় সঙনাই*
শিক্ষক — *ফৗরৗঙনাই*
পুস্তক বিক্রেতা — *পুথি ফালনাই*
ব্যবসায়ী — *বেপারি*
পুরোহিত — *অচাই*
সম্পাদক — *তাঙফাঙ/কমথিঙনাই*
গোয়ালা — *দুদ ফালনাই*
বাহক — *তৗইনাই*
কর্তৃপক্ষ — *তাঙসঙ*
সভাপতি — *আচুগফাঙ*

### ➔ (ম) *ফায়সিং* (দিকসমূহ) [Directions]

পূর্ব — *পুব*
পশ্চিম — *পসিম*
উত্তর — *উতুর*
দক্ষিণ — *দখিন*
বামদিক — *দেবরা ফায়সিং*
এদিক — *য়াং*
উর্ধ্ব — সাকা
নিম্ন — *তলা/খামা*
সামনের দিক — *বীসকাং*
পিছনের দিক — *উকলক*
ডানদিক — *য়াগরা ফায়সিং*
সেদিক — *আঁয়াং*

### ➔ (য) *সাল স্নিনি বুমুঙ* (সাত বারের নাম) [সপ্তাহ -Week]

রবিবার — *ককতি সাল*
সোমবার — *তাংসাল*
মঙ্গলবার — *কীরাক সাল*
বুধবার — *সীরাং সাল*
বৃহস্পতিবার — *সাঙগ্রং সাল*
শুক্রবার — *ফা সাল*
শনিবার — *চা সাল*

### ➔ (র) *মল* (ঋতু) [Seasons]

গ্রীষ্মকাল — *তাঙবিলি জরা*
বর্ষাকাল — *উাতীয় মল*
শরৎকাল — *অসানি জরা*
শীতকাল — *মাইসিং জরা*
হেমন্ত কাল — *হেমনত'*
বসন্ত কাল — *সাচীলাং জরা*

### ➔ (ল) *দালবিদাল* (বিবিধ)

বিজ্ঞান — *সইসিমা/ সইসিকীরীঙ*
সাহিত্য — *ককরীবাই*
ভূগোল — *হাতিং*
অভিধান — *ককবথপ*
শিক্ষা — *রীং*
গদ্য — *ককবম*
ঝড়-তুফান — *নবার কুতর*
গুহা — *হাবুগুরুঙ*
চিরস্থায়ী — *তঙসুগনাই*
সর্বান্তকরনে — *খাবাই-খুগবাই*
বলপূর্বক — *ফানখে*
ইতিহাস — *লাইবুমা*
পদ্য — *ককলব*
দরখাস্ত — *আরজি*
ঘূর্ণিঝড় — *বাঙকুনদিরি*
সমতল টিলা ভূমি — *হারেপ*

# তৃতীয় অধ্যায়

## বীখাক উলথাম

### বেদেক পুইলা (প্রথম পরিচ্ছেদ)

➤ *ককবীতাং* (বাক্য) **[Sentence]** ঃ

দুইটি বা তার অধিক *ককথাই* যখন পাশাপাশি বসিয়া মনের ভাব সম্পূর্ণরূপে প্রকাশ করে তখন তাহাকে ***ককবীতাং*** বা বাক্য বলা হয়। যথা—

ক) আমি অমল — *আঙ অমল*

খ) বৃষ্টি পড়িতেছে -- *ওঁতোয় ওঁইতঙগ।*

উপরের বাক্য বা *ককবীতাং* দুইটি লক্ষ্য করিলে দেখা যায় যে, প্রতিটি ক্ষেত্রেই *ককথাই*-গুলি পাশাপাশি বসিয়া মনের ভাব সম্পূর্ণরূপে প্রকাশ করিয়াছে। তাই এইগুলি *ককবীতাং* বা বাক্য।

স্মরণীয়, ককবরক বাক্যে প্রথমে *তাঙফাঙ* (কর্তা) তাহার পর *তাঙজাগনাই* (কর্ম) এবং সবশেষে *মীথাক খীলায়* (সমাপিকা ক্রিয়া) বসে। সূত্রাকারে লেখা যায় —

| | | | |
|---|---|---|---|
| *তাঙফাঙ* | + *তাঙজাগনাই* + | .................+ | *মীথাক খীলায়* |
| (কর্তা) | (কর্ম) | | (সমাপিকা ক্রিয়া) |

আরও সংক্ষেপে বলা যায় যে, ককবরক বাক্য *তাঙফাঙ* দিয়া শুরু হয় এবং *মীথাক খীলায়* (সমাপিকা ক্রিয়া) দিয়া শেষ হয়।

➤ ***তাঙফাঙ তেই তাঙজাগনাই*** (কর্তা ও কর্ম) **[Subject & Object]**

কোন বাক্যের ক্রিয়া সম্পাদনকারীকে বলা হয় ***তাঙফাঙ*** (কর্তা) যেমন— *যতীন্দ্র থুংগ* (যতীন্দ্র খেলে)। এই বাক্যে 'থুং (খেলা)' ক্রিয়াটি সম্পাদন করিতেছে 'যতীন্দ্র', সুতরাং 'যতীন্দ্র' হইল এই বাক্যের *তাঙফাঙ*।

আর *তাঙফাঙ* যাহাকে নির্ভর করিয়া ক্রিয়া সম্পাদন করে তাহাকে বলা হয় *তাঙজাগনাই* (কর্ম)। যেমন— *আঙ ককলাই সীয়'* (আমি চিঠি লিখি)। এই বাক্যে *তাঙফাঙ* হইল *'আঙ'* এবং *ককলাই*-এর উপর নির্ভর করিয়া *'সীয়'* ক্রিয়াটি সম্পাদিত হইতেছে। সুতরাং এইখানে *তাঙজাগনাই* হইল *'ককলাই'*।

পূর্বেই আলোচনা করা হইয়াছে যে, *তাঙজাগনাই* সর্বদাই *তাঙফাঙ*-এর পরে এবং *মীথাক খীলায়*-এর পূর্বে বসিয়া থাকে। বিষয়টি আরও সুষ্টভাবে বুঝাইবার জন্য নিম্নে একটি ছকের ব্যবহার করা হইল ঃ

| *ককবীতাং (বাক্য)* | *তাঙফাঙ (কর্তা)* | *তাঙজাগনাই (কর্ম)* | *খীলায় (ক্রিয়া)* |
|---|---|---|---|
| *ক) বিবাস বল থুংগ* | *বিবাস* | *বল* | *থুংগ* |
| *খ) তরুবালা ককলাই সীয়'* | *তরুবালা* | *ককলাই* | *সীয়'* |
| *গ) খেলাংতি বই পরিঅ* | *খেলাংতি* | *বই* | *পরিঅ* |
| *ঘ) চন্দ্রবালা মায় চাঅ* | *চন্দ্রবালা* | *মায়* | *চাঅ* |
| *ঙ) ধীরেন্দ্র খবর পরিখা* | *ধীরেন্দ্র* | *খবর* | *পরিখা* |

# বেদেক উলনীয় (দ্বিতীয় পরিচ্ছেদ)

## *ককবীতাংনি দালবেরেম* (বাক্যের শ্রেণীবিভাগ)

## [Classification of Sentence]

ককবরক ভাষায় ব্যবহৃত *ককবীতাং*-গুলি তিন শ্রেণীতে বিভক্ত। যথা—

- ১) ***ককবীতাং কসঙ*** (সরল বাক্য)
- ২) ***ককবীতাং কুতুক*** ( জটিল বাক্য)
- ৩) ***ককবীতাং মানজু*** ( যৌগিক বাক্য)

নিম্নে এই সকল ককবীতাং সম্বন্ধে আলোচনা করা হইয়াছে।

### (১) *ককবীতাং কসঙ* (সরল বাক্য) [Simple Sentence] :

যে-*ককবীতাং*-এ একটি মাত্র *'তাঙফাঙ'* এবং একটি মাত্র *'মীথাক খীলায়'* থাকে, তাহাকে ***ককবীতাং কসঙ*** বলে। যেমন—

*ক) তরুবালা মায় চাঅ।*

*খ) কিশোরসঙ বল থুংলাইঅ।*

*গ) চীঙ খবর পরিঅ।*

*ঘ) বরগ তীইতুন সীয়লাইঅ।*

*ঙ) নরগ কক সালাইঅ।*

### (২) *ককবীতাং কতুক* (জটিল বাক্য) [Complex Sentence] :

যে-*ককবীতাং*-এ একটি *ককবীতাং-ফাঙ* বা প্রধান খন্ডবাক্য এবং এক বা একাধিক *ককবীতাং য়াকচু* বা অপ্রধান খন্ডবাক্য থাকে সেই *ককবীতাং*-কে ***ককবীতাং কতুক*** বা জটিল বাক্য বলা হয়। যেমন—

*ক) অর' আচুগনাইন আঙ সিনিঅ।*

*খ) কীপ্লাই আীংনাই দল চিনি রাইজ'নি বদল।*

*গ) জে বরকরগ অর' ফায়কা বরগ চিনি জাইতি।*

*ঙ) পরিনাই চিনি পারানি বরক।*

নীচে একটি ছকের সাহায্যে প্রতিটি *ককবীতাং-এর ককবীতাং ফাও* এবং *ককবীতাং য়াকচু* পৃথক পৃথকভাবে প্রদত্ত হইল।

| *ককবীতাং ফাঙ* | *ককবীতাং য়াকচু* |
|---|---|
| *ক) অর' আচুগনাইন* | *ক) আঙ সিনিঅ* |
| *খ) কীপ্লাই আঁংনাই দল* | *খ) চিনি রাইজ'নি বদল* |
| *গ) জে বরকরগ অর' ফায়কা* | *গ) বরক চিনি জাইতি* |
| *ঘ) ম পুথি সাঁয়নাই* | *ঘ) আনি কাকা* |
| *ঙ) পরিনাই* | *ঙ) চিনি পারানি বরক* |

## ➤ (৩) *ককবীতাং মানজু* (যৌগিক বাক্য) [Compound Sentence] :

যখন দুইটি বা তাহার অধিক *ককবীতাং* কোন *মানজুনাই* (সংযোজক অব্যয়) দ্বারা যুক্ত হইয়া একটি *ককবীতাং*-এ পরিণত হয় তখন তাহাকে ***ককবীতাং মানজু*** বা যৌগিক বাক্য বলা হয়। যেমন—

*ক) কল্পনা মায় চাইতওগ **তেই** খেলাংতি পড়িতওগ।*

*খ) আঙ বন' সিনিঅ **ফিয়া** ব আন সিনিয়া।*

*গ) অমল **বায়** অসীম তিনি ফায়কা।*

*ঘ) আকাশ অঙখরখা **তেই** ব হাবখা।*

*ঙ) বিনি মুঙ তরুণ **তাই** আনি মুঙ তপন।*

উপরে প্রতিটি *ককবীতাং মানজু* যে-দুইটি *ককবীতাং* দ্বারা গঠিত হইয়াছে এবং যে *মানজুনাই* দ্বারা যুক্ত হইয়াছে সেগুলিকে একটি ছকের সাহায্যে প্রদত্ত হইল।

| *ককবীতাং* | *মানজুনাই* | *ককবীতাং* |
|---|---|---|
| *ক) কল্পনা মায় চাই তওগ* | *তেই* | *খেলাই পরিতওগ* |
| *খ) আঙ বন সিনিঅ* | *ফিয়া* | *ব আন সিনিয়া* |
| *গ) অমল তিনি ফায়কা* | *বায়* | *অসীম তিনি ফায়কা* |
| *ঘ) আকাশ অঙখরখা* | *তেই* | *ব হাবখা* |
| *ঙ) বিনি মুঙ তরুণ* | *তাই* | *আনি মুঙ তপন* |

# বেদেক উলথাম (তৃতীয় পরিচ্ছেদ)

## *ককবীতাংনি বাগমুঙ* (বাক্যের বিভাগ)

## [Different Forms of Sentence]

ককবরক ভাষায় যে-সকল *ককবীতাং* ব্যবহৃত হইয়া থাকে তাহাদের প্রধানতঃ দুইটি শ্রেণীবিভাগে বিভক্ত করা যায়। যথা—

- অ) *ইঁ ককবীতাং* (অস্ত্যর্থক বাক্য)
- আ) *ইঁহি ককবীতাং* (নঞর্থক বাক্য)

এই উভয় প্রকার *ককবীতাং* আবার অর্থ অনুসারে পাঁচটি বিভাগে বিভক্ত। যথা—

- ১) *সাকীলাইমুঙ ককবীতাং* (বিবৃতিসূচক বাক্য)
- *২) সীংমুঙ ককবীতাং* (প্রশ্নসূচক বাক্য)
- ৩) *দাগিমুঙ ককবীতাং* (নির্দেশসূচক বাক্য)
- ৪) *সুরিমুঙ এবা মুচুঙমুঙ ককবীতাং* (প্রার্থনা বা ইচ্ছাসূচক বাক্য)
- ৫) *কীমাওমুঙ ককবীতাং* (বিস্ময়সূচক বাক্য)

নিম্নে উহাদের সম্পর্কে বিশেষভাবে আলোচনা কবা হইল।

### (১) *সাকীলাইমুঙ ককবীতাং* (বিবৃতিসূচক বাক্য) [Assertive Sentence] :

যে-*ককবীতাং* দ্বারা কোন কিছুর উল্লেখ করা হয় বা বিবৃতি প্রকাশ করা হয় তাহাকে বলা হয় *সাকীলাইমুঙ ককবীতাং* বা বিবৃতিসূচক বাক্য। যেমন—

*ক) চীঙ মায় চাঅ* (আমরা ভাত খাই) *[ইঁ ককবীতাং]*

*খ) চীঙ মায় চায়া* (আমরা ভাত খাইনা) *[ইঁহি ককবীতাং]*

### (২) *সীংমুঙ ককবীতাং* (প্রশ্নসূচক বাক্য) [Interrogative Sentence] :

যে-*ককবীতাং* দ্বারা কোন প্রকার প্রশ্ন করা হয় তাহাকে বলা হয় *সীংমুঙ ককবীতাং* বা প্রশ্নসূচক বাক্য। যেমন—

*ক) নিনি মুঙ তাম'* (তোমার নাম কি)? *[ইঁ ককবৗতাং]*

*খ) ব থাংয়াদে* (সে কি যায় না)? *[ইঁহি ককবৗতাং]*

➤ (৩) ***দাগিমুঙ ককবৗতাং*** **(নির্দেশসূচক বাক্য) [Imperative Sentence]:**

*যে-ককবৗতাং* দ্বারা আদেশ, উপদেশ, নির্দেশ, নিষেধ বা অনুরোধ ইত্যাদি প্রকাশ পায় তাহাকে ***দাগিমুঙ ককবৗতাং*** বা নির্দেশসূচক বাক্য বলা হয়। যেমন—

*ক) তাবুক নগ' থাংদি* (এখন বাড়ি যাও) *[ইঁ ককবৗতাং]*

*খ) কক তাতাল তা সাদি* (মিথ্যা কথা বলিও না) *[ইঁহি ককবৗতাং]*

➤ (৪) ***সুরিমুঙ এবা মুচুঙমুঙ ককবৗতাং*** **(প্রার্থনা বা ইচ্ছাসূচক বাক্য) [Optative Sentence] :**

*যে-ককবৗতাং* দ্বারা বক্তার মনের ইচ্ছা বা প্রার্থনা প্রকাশ করা হয় তাহাকে *সুরিমুঙ এবা* ***মুচুঙমুঙ ককবৗতাং*** বা ইচ্ছাসূচক বাক্য বলা হয়। যেমন—

*ক) বগীবান নিনি কাহাম খৗলায়থুন* (ভগবান আপনার মঙ্গল করুন)।

*[ ইঁ ককবৗতাং ]*

*খ) ব তা ফায় থুন* (সে যেন না আসে)। *[ ইঁহি ককবৗতাং ]*

➤ *(৫)* ***কৗমাঙমুঙ ককবৗতাং*** **(বিস্ময়সূচক বাক্য) [Exclamatory Sentence] :**

*যে-ককবৗতাং* দ্বারা আনন্দ, দুঃখ, ঘৃনা, ভয়, লজ্জা, উৎসাহ ইত্যাদি প্রকাশ পায় তাহাকে ***কৗমাঙমুঙ ককবৗতাং*** বা বিস্ময় সূচক বাক্য বলা হয়। যেমন—

*ক) এ রাদ'! ম তৗমা অৗংখা সা* (হে রাম! বিষয়টা কি হইয়াছে)। *[ইঁ ককবৗতাং]*

*খ) চি ! নৗমৗখাং তেই তা ফৗনুগদি* (ছি! তোমার মুখটা আর দেখাইও না)

*[ইঁহি ককবৗতাং]*

চতুর্থ অধ্যায়

# বীখাক উলবীরীয়

## বেদেক পুইলা (প্রথম পরিচ্ছেদ)

### *ককবাক* (পদ)

### [Parts of Speech]

বাংলা ভাষায় যেমন বাক্যে ব্যবহৃত শব্দকে পদ বলা হয় তেমনি ককবরকেও *ককবীতাং-এ* ব্যবহৃত *ককথাই*-গুলিকে ***ককবাক*** বলে।

বাংলার ন্যায় ককবরকেও *ককবাক*-কে পাঁচ ভাগে ভাগ করা হইয়াছে। যথা—

- (ক) ***মুঙরীক ককথাই*** (বিশেষ্য পদ)
- (খ) ***মুঙসীলাই ককথাই*** (সর্বনাম পদ)
- (গ) ***খীলায় ককথাই*** (ক্রিয়া পদ)
- (ঘ) ***গরন ককথাই*** (বিশেষণ পদ)
- (ঙ) ***হালকবনাই*** (অব্যয় পদ)

পরবর্তীকালে এইগুলি সম্পর্কে বিশেষ ভাবে আলোচনা করা হইয়াছে।

### ➔ *মুঙরীক ককথাই* (বিশেষ্য পদ) [Noun]

যে-*ককথাই* দ্বারা কোন ব্যক্তি, বস্তু, জাতি, কাল, স্থান, বার, মাস, পর্ব দিন, দোষ, গুণ, অবস্থা, সমষ্টি, ক্রিয়া বা কোন ভাষার নাম বুঝায় তাহাকে ***মুঙরীক ককথাই*** বা *বুমুং ককথাই* বা বিশেষ্য পদ বলা হয়।

## *মুঙরীকনি দালবেরেম* (বিশেষ্যের প্রকারভেদ)

## [Classification of Noun]

*মুঙরীক বা বুমুঙ* আবার নিম্নলিখিত বিভাগে বিভক্ত। যথা—

- ***বরকনি বুমুঙ*** (মনুষ্যবাচক বিশেষ্য)
- ***মানীইনি বুমুঙ*** ( বস্তুবাচক বিশেষ্য)
- ***জাগানি বুমুঙ*** (স্থানবাচক বিশেষ্য)
- ***হামাগীনাঙ বুমুঙ*** (প্রাণীবাচক বিশেষ্য)
- ***বুফাঙ উাফাঙনি বুমুঙ*** (গাছপালা বাচক বিশেষ্য)
- ***দফানি বুমুঙ*** (জাতিবাচক বিশেষ্য) ইত্যাদি।

নিম্নে এই সকল বুমুঙ সম্পর্কে বিশেষ আলোচনা করা হইয়াছে।

### ➨ *বরকনি বুমুঙ* (মনুষ্যবাচক বিশেষ্য) ঃ

যে-সকল *বুমুঙ* দ্বারা মানুষের নাম নির্দেশ করে তাহাকে ***বরকনি বুমুঙ*** বা মনুষ্যবাচক বিশেষ্য বলা হয়। যেমন— *করমতি, নায়থকতি, কসমতি, নগীরাই, তখিরায়, খেলাংতি* ইত্যাদি।

### ➨ *মানীইনি বুমুঙ* (বস্তুবাচক বিশেষ্য) ঃ

যে-সকল *বুমুঙ* দ্বারা কোন এক শ্রেণীর বস্তুর সমস্তটাকে একই সঙ্গে বুঝাইয়া থাকে তাহাদের বলা হয় ***মানীইনি বুমুঙ*** বা বস্তু বাচক বিশেষ্য। যেমন— *মায়রুম* (চাউল, *রমফে* (চিড়া), *তৌয়* (জল), দুধ, *রাঙচাক* (স্বর্ণ), *রুফাই* (রূপা) ইত্যাদি।

### ➨ *জাগানি বুমুঙ* (স্থানবাচক বিশেষ্য) ঃ

*উাকসিমালীঙ, তৌয় উানদাল, মুইচিংবারি, সেংকারিবারি, নলংবারি, উদয়পুর, আগরতলা, খোয়াই, আমপুরা ইত্যাদি।*

### ➨ *হামাগীনাঙনি বুমুঙ* (প্রাণীবাচক বিশেষ্য) ঃ

*মায়ুঙ* (হাতী), *মীসা* (বাঘ), *মুফুক* (গোসাপ), *পুন* (ছাগল), *মুসুক* (গরু), *আমিঙ* (বিড়াল), *মীসীই* (হরিণ), *করাই* (ঘোড়া), *উাক* (শূকর), *গঙ* (ভল্লুক), ইত্যাদি।

### ➨ *বুফাঙ-উাফাঙনি বুমুঙ* (গাছপালা বাচক বিশেষ্য) ঃ

*বরচুক* (শিমুল), *উামিলিক* (রুফইবাঁশ), *কুসুমায়* (লটকন), *মানদার* (এক প্রকার

কাঁটাযুক্ত গাছ), *বুরিফাঙ* (বটগাছ), ইত্যাদি।

➤ ***চংদালসানি বুমুঙ* (শ্রেণীবাচক বিশেষ্য) ঃ**

*পুথি* (বই), খাতা, *বরক* (মানুষ), *খীনাই* (চুল), *মকল* (চোখ), *থা* (আলু), *বুকুর* (চর্ম) ইত্যাদি।

➤ ***গরননি বুমঙ* (গুণবাচক বিশেষ্য) ঃ**

*হাময়া* (খারাপ), *কেবেল* (দুর্বল), *কীথার* (পবিত্র), *কাহাম* (ভাল), *কীলায়* (সহজ), *কসল* (তরল), *কীরাক* (শক্ত), ইত্যাদি।

➤ ***বদলনি বুমুঙ* (সমষ্টিবাচক বিশেষ্য) ঃ**

*কীলাস* (ক্লাস), সেনাবাহিনী, *কোম্পানী, কীলাব* (সংঘ), অ্যাসোসিয়েশন, *মুথ* (সংস্থা), *বদল* (দল), সমবায়, *কমিতি* (কমিটি), ইত্যাদি।

➤ ***খীলায় খুমুঙ* (ক্রিয়াবাচক বিশেষ্য) ঃ**

*চামা* (খাওয়া), *নীঙমা* (পান করা), *নাইমা* (দেখা), *মীনীয়মা* (হাসি), *কাবমা* (কান্না), *তনথক* (আনন্দ) ইত্যাদি।

## *মুঙরীকন ককবীতাংগ থেপামুঙ*

**(বাক্যে বিশেষ্যের প্রয়োগ)**

➤ **(১) *মুঙরীকনি বুমুঙ* (নামবাচক বিশেষ্য) [Proper Noun] :**

ক) বিমল আপেল খায় — *বিমল আপেল চাঅ।*

খ) করমতি বই পড়ে — *করমতি পুথি পরিঅ।*

গ) আমি আগরতলা যাইব — *আঙ আগরতলা থাংনাই*

ঘ) হাওড়া ত্রিপুরার একটি নদী — *সাইদ্রা ত্রিপুরানি তীয়মা কাইসা।*

ঙ) রামচরণবাবু সকালে স্নান করেন — *রামচরণবাবু ফুঙগ তুকুঅ।*

➤ **(২) *মানীইনি বুমুঙ* (বস্তুবাচক বিশেষ্য) (Material Noun) :**

ক) ত্রিপুরার মানুষ ভাত খায় — *ত্রিপুরানি বরক মায় চাঅ।*

খ) খোয়াই নদীর **জল** ঠাণ্ডা — *খোয়াই তৌয়মানি **তৌয়** কৌচাং।*

গ) রামকুমার **গুঁড়** বিক্রি করে — *রামকুমার **কৌতৗই** ফাল'।*

ঘ) প্রদীপ **মদ** পান করে — *প্রদীপ **চুউাক** নৌঙগ।*

ঙ) সে **স্বর্ণালঙ্কার** তৈরী করে — *ব রাংচাকনি গয়না সৌনাম'।*

➔ (৩) *চংদালসানি বুমুঙ* (শ্রেণীবাচক বিশেষ্য) **[Common Noun] :**

ক) **কুকুর** ভাত খায় — ***সৌই** মায় চাঅ।*

খ) **বিড়াল** মাছ খায় — ***আমিঙ** আ চাঅ।*

গ) **পাখী** আকাশে উড়ে — ***তকসা** নাখা সাকা বির'।*

ঘ) **তোতাপাখি** কথা বলে — ***তপসি** কক সাঅ।*

ঙ) **গরু** গৃহপালিত পশু — ***মুসুক** নগ' রিজাগনাই মালমাতা।*

➔ (৪) *গরননি বুমুঙ* (গুণবাচক বিশেষ্য) **[Abstract Noun] :**

ক) নীরমহলের **সৌন্দর্য** দেখিতে ইচ্ছা হয় — *নীরমহলনি **নায়থকমুঙ** নায়না মুচুঙগ।*

খ) মনের **পবিত্রতা** রক্ষা করা উচিত — *বৗখানি **কৗথার তঙমুঙ** মৗথাঙ নারৗগথাই কৗলাইঅ।*

গ) তিনি **ক্রোধহীন** ব্যক্তি — *ব **থামচি** কৌরৗই বরক।*

ঘ) ***বিশুদ্ধ*** জল পান করা উচিৎ — *তৌয় **কৌকৗরৗক** নৗংথাই কৗলাইঅ।*

➔ (৫) *বদলনি বুমুঙ* (সমষ্টিবাচক বিশেষ্য) **[Collective Noun] :**

ক) **একদল ছাগল** ঘাস খায় — ***পুনদলসা** আদা চালাইঅ।*

খ) আমি তৃতীয় **শ্রেণীর** ছাত্র — *আঙ **কৌলাস** থ্রিনি পরিনাই।*

গ) আমাদের **ক্লাবের** নাম 'থানসা' — *চিনি **কৌলাবনি** মুঙ 'থানসা'।*

ঘ) তিনি **সমবায়ের** একজন সদস্য — *ব **সমবায়নি** আদঙ খরকসা।*

ঙ) তিনি অঞ্চল **কমিটির** সম্পাদক — *ব আমচাই **কমিতিনি** তাঙফাঙ।*

➔ (৬) *খৗলায় বুমুঙ* (ক্রিয়াবাচক বিশেষ্য) **[Verbal Noun] :**

ক) তার কোন **কান্না** নেই — *বিনি মুঙসা **কাবমুঙ** কৗরৗই।*

খ) টিংকুর **হাসি** খুব সুন্দর — *টিংকুনি **মৗনৗয়মা** নায়থগ'।*

গ) চন্দার কোন **ভয়** নেই — *চন্দানি মুঙসা **কিরিমা** কৗরৗই*

ঘ) লতার **গান** শ্রুতিমধুর — *লতানি **রৗচাবমুঙ** খৗনাথগ'।*

ঙ) তাদের **নৃত্য** খুবই সুন্দর — *বঙনি **মৗসামুঙ** নায়থগ'।*

# বেদেক উলনীয় (দ্বিতীয় পরিচ্ছেদ)

➛ *মুঙসৗলাই* (সর্বনাম) **(Pronoun) :**

*বুমুঙ* এর পরিবর্তে যে *ককথাই* ব্যবহৃত হয় তাহাদের বলা হয় *মুঙসৗলাই* বা সর্বনাম। যেমন - *আঙ* (আমি), *নৗঙ* (তুমি বা আপনি), *ব* (সে বা তিনি), *ম* (এটি), *উম* (ঐটি) ইত্যাদি।

➛ *দালবেরেম* (প্রকারভেদ) **(Classification) :**

অর্থ অনুযায়ী *মুঙসৗলাই* আবার ছয়টি বিভাগে বিভক্ত। যথা -

➤ ***(১) খরক মুঙসৗলাই*** (ব্যক্তিবাচক সর্বনাম)

➤ ***(২) থৗগৗই মুঙসৗলাই*** (নির্দেশবাচক সর্বনাম)

➤ ***(৩) চংমুঙ কৗরৗই মুঙসৗলাই*** (অনিশ্চয়সূচক সর্বনাম)

➤ ***(৪) সৗংমারি মুঙসৗলাই*** (প্রশ্নসূচক সর্বনাম)

➤ ***(৫) বাইথাঙমারি মুঙসৗলাই*** (আত্মবাচক সর্বনাম)

➤ ***(৬) নাইথেপাই মুঙসৗলাই*** (নাই-যুক্ত সর্বনাম)

নিম্নে এই সকল *মুঙসৗলাই* সম্পর্কে বিশেষ আলোচনা করা হইল।

➛ *(১)* ***খরক মুঙসৗলাই*** (ব্যক্তিবাচক সর্বনাম) **(Personal Pronoun) :**

যে-সকল *মুঙসৗলাই* ব্যক্তির নামের পরিবর্তে ব্যবহৃত হয় তাহাদের ***খরক মুঙসৗলাই*** বলা হয়। যেমন — *আঙ* (আমি), *নৗঙ* (তুমি বা আপনি), *ব* (সে বা তিনি), *চৗঙ* (আমরা) *বরগ* (তাহারা) *নরগ* (আপনারা বা তোমরা) ইত্যাদি।

***ককবৗতাংগ থেপামুঙ*** (বাক্যে ব্যবহার) ঃ

ক) তাহার বাবা নাই — *বিনি বাবু কৗরৗই।*

খ) আমি ভাত খাই — *আঙ মায় চাঅ।*

গ) সে ভাল লোক — *ব বরক কাহাম।*

| ককবরক | বাংলা অর্থ |
|---|---|
| *হুলজাক মস' = মস' হুলজাক* | (বাটা যে মরিচ = বাটামরিচ) |
| *হুলজাক সৗতৗয় = সৗতৗয় হুলজাক* | (বাটা যে হলুদ = হলুদবাটা) |
| *তুংজাক তৗয় = তৗয়কৗতুং* | (গরম যে জল = গরমজল) |
| *অক্রা ফৗরৗঙনাই = ফৗরৗনাই অক্রা* | (প্রধান যে শিক্ষক = প্রধানশিক্ষক) |

## ৫) ***সৗকাঙফাঙ ককথাইমানজু*** **(অবয়ীভাব সমাস) ঃ**

যে *ককথাইমানজু*-তে পূর্বপদ *'মুঙরৗক'* এবং পরপদ *'হালকবনাই'* কিন্তু অর্থে পূর্বপদ বা *সৗকাঙ ককথাই*-এরই প্রধান্য প্রতীয়মান হয়, তাহাকে ***সৗকাঙফাঙ ককথাইমানজু*** বা অব্যয়ীভাব সমাস বলে। নিম্নে কয়েকটি *সৗকাঙফাঙ ককথাইমানজু* ও তাদের বাংলা অর্থ ডানপাশে প্রদত্ত হইল ঃ

| ককবরক | বাংলা অর্থ |
|---|---|
| *থৗয়ৗই থাংয়াসাক = থৗয়াসাক* | (মৃত্যু না হওয়া পর্যন্ত = আমৃত্যু) |
| *থাঙগৗই তঙসাক = থাঙ তঙসাক* | (জীবিত থাকা পর্যন্ত = আজীবন) |
| *চাথাই কৗরৗই = মা চায়া* | (খাদ্যের অভাব = খাদ্যাভাব) |
| *চেরায়ফাঙনি সিমি = চেরায়ফাঙসিনি* | (বাল্য হইতে = আবাল্য) |
| *আচায় দ্রপনি সিমি = আচায়ফাঙসিনি* | (জন্ম হইতে = আজন্ম) |
| *নক বুরুম বুরুম = নক থৗগৗই* | (বাড়ী বাড়ী = প্রতিবাড়ী) |
| *সাল বুরুম বুরুম = সালথৗগৗই* | (রোজ রোজ = হররোজ) |
| *জেলা জেলাঅ = জেলা থৗগৗই* | (জেলায় জেলায় = প্রতিজেলা) |
| *পাই থাংয়াসাক = পাইয়াসাক* | (শেষ না হওয়া পর্যন্ত = অশেষ) |
| *য়াফাঙনি সিমি বুচুক = য়াফাঙবুচুক* | (আগা হইতে গোরা পর্যন্ত = আগাগোরা |
| *জে মানমা আমসৗক = মানমাসৗক* | (সাধ্যকে অতিক্রম না করে = যথাসাধ্য) |
| *জে মুচুঙমা আমসৗক = মুচুঙমাসৗক* | (ইচ্ছাকে অতিক্রম না করে = যথেচ্ছ) |

# সপ্তম অধ্যায়

# বীখাক উলসিনি

## *বেদেক পুইলা* (প্রথম পরিচ্ছেদ)

### *খীলায় জরা* (ক্রিয়ার কাল) [Tense of the Verb]

*'খীলায়'* কথাটির অর্থ ক্রিয়া অর্থাৎ কার্য। প্রতিটি কার্য-ই কোন না কোন সময়ে সম্পাদিত হইয়া থাকে। ক্রিয়া যে সময়ে সম্পাদিত হয় অর্থাৎ ক্রিয়া সম্পাদনের সময়কেই বলা হয় ***খীলায় জরা*** বা ক্রিয়ার কাল।

বাংলা বা ইংরেজীর ন্যায় ককবরকেও *খীলায় জরা* বা ক্রিয়ার কাল তিন প্রকার। যথা —

- (১) ***আঁংতঙ জরা*** (বর্তমান কাল)
- (২) ***আঁংথাং জরা*** (অতীত কাল)
- (৩) ***আঁংনাই জরা*** (ভবিষ্যৎ কাল)

ককবরক ভাষায় ব্যবহৃত সকল প্রকার বাক্যই উপরে উল্লেখিত তিনটি *জরা* বা কালের কোন না কোনটিতে ঘটে এবং সেই অনুযায়ী ক্রিয়ার কাল নির্ধারিত হইয়া থাকে। নীচে একটি ছকের সাহায্যে বিষয়টি আরও পরিস্কার ভাবে বুঝানো হইল।

| *আঁংতঙ জরা* | *আঁংথাং জরা* | *আঁংনাই জরা* |
|---|---|---|
| ১। *পামতৌয় পড়িঅ* | ১। *পামতৌয় পড়িখা* | ১। *পামতৌয় পড়িনাই* |
| (পামতৌয় পড়ে) | (পামতৌয় পড়িয়াছে) | (পামতৌয় পড়িবে) |
| ২। *ব চাঅ* | ২। *ব চাখা* | ২। *ব চাউনী* |
| ( সে খায়) | (সে খাইয়াছে) | (সে খাইবে) |
| ৩। *সামপারি ফায়* | ৩। *সামপারি ফায়মানি* | ৩। *সামপারি ফায়নাই* |
| (সামপারি আসে) | (সামপারি আসিয়াছিল) | (সামপারি আসিবে) |

উপরে তিনটি উদাহরণ লক্ষ্য করিলে দেখা যায় যে, একই কাজ সময় ভেদে সম্পাদিত হওয়ায় ভিন্ন ভিন্ন *জরা*-য় বিভক্ত হইয়াছে।

(১) *ঔংতঙ জরা* (বর্তমান কাল)

## [Present Tense]

সাধারণতঃ বর্তমানে কোন কার্য হয়, হইয়া থাকে বা হইতেছে এইরূপ বুঝাইলে *খৗলায়*-এর ***ঔংতঙ জরা*** হয়। এই *'ঔংতঙ জরা'* আবার দুই প্রকার। যথা —

- ক) ***কালনি ঔংতঙ জরা*** (সাধারণ বর্তমান কাল)
- খ) ***ঔংগীই তঙমা জরা*** (ঘটমান বর্তমান কাল)

নিম্নে এই দুইটি *জরা* সম্বন্ধে পৃথক পৃথক ভাবে আলোচনা করা হইল ঃ

ক) ***কালনি ঔংতঙ জরা*** (সাধারণ বর্তমান কাল)

## [Present Indefinite Tense]

বর্তমানে কোন কার্য সম্পাদিত হইতেছে বুঝাইলে কিন্তু কখন সম্পাদিত হইতেছে তাহা নির্দিষ্ট না থাকিলে *খৗলায়*-এর ***কালনি ঔংতঙ জরা*** বা সাধারণ বর্তমান কাল হয়। নিম্নে উদাহরণের সাহায্যে বিষয়টি বুঝানো হইল ঃ

➛ *ঈ ককবীতাং* **(Affirmative Sentence) ঃ**

ক) সামপারি ভাত খায় — *সামপারি মায় চাঅ (সাকৗলাইমুঙ)*

খ) অমিয়া ভাত খায়কি — *অমিয়া মায় চাদে চা? (সৗংমুঙ)*

গ) সে এইদিকে আসুক— *ব য়াংগ ফায়থুন (মুচুঙমুঙ)*

ঘ) অনিল ঐদিকে যাও — *অনিল আয়াং থাংদি (দাগিমুঙ)*

ঙ) কত সুন্দর ফুল! — *বৗসীক নায়থক খুম! (কৗমাঙমুঙ)*

➛ ***ঈহি ককবীতাং*** **(Negative Sentence) ঃ**

ক) সামপারি ভাত খায় না — *সামপারি মায় চায়া।*

খ) অমিয়া কি ভাত খায় না — *অমিয়া মায় চায়াদে?*

গ) সে যেন এইদিকে না আসে — *ব য়াং তা ফায়ংথুন।*

ঘ) অনিল ঐদিকে যাইও না — *অনিল আয়াং তা থাংদি।*

ঙ) হায় ভগবান! আমার দুর্দশার অন্ত নাই— *অ কৗপাল! আনি বিয়ালনি থাগমুং কৗরাই।*

*সিথাই* (জ্ঞাতব্য) ঃ ক) সাধারণ বর্তমান কালে হ্যাঁসূচক সরল বাক্যে *খীলায়* (ক্রিয়া) -এর সহিত *'অ'* এবং নাসূচক সরল বাক্যে *'য়া'* বসে।

খ) সাধারণ বর্তমান কালে প্রশ্নবোধক হ্যাঁসূচক বাক্যে *খীলায়* (ক্রিয়া)-এর প্রথম উচ্চারিত ধ্বনির সহিত *'দে'* ও পরে আবার সম্পূর্ণ ক্রিয়াটি বসে এবং নাসূচক বাক্যে *খীলায়* (ক্রিয়া)-এর সহিত কেবলমাত্র *'য়াদে'* বসে।

গ) সাধারণ বর্তমান কালে ইচ্ছা প্রকাশার্থে হ্যাঁসূচক বাক্যে *খীলায়* (ক্রিয়া)-এর সহিত ('উক' প্রত্যয়ের জন্য) *থুন* বা *থুং* বসে। অপরদিকে নাসূচক বাক্যে *খীলায়*-এর পূর্বে *'তা'* এবং পরে *থুন* বা *থুং* বসে।

ঘ) সাধারণ বর্তমান কালে অনুজ্ঞাসূচক হ্যাঁবাচক বাক্যে *খীলায়*-এর সহিত *'দি'* এবং নাবাচক বাক্যে *খীলায়*-এর পূর্বে *'তা'* ও পরে *'দি'* বসে।

## খ) *আঁংগীই তঙমা জরা* (ঘটমান বর্তমান কাল)

## [Present Continuous Tense]

বর্তমানে কোন কার্য চলিতেছে অর্থাৎ যাহা আরম্ভ হইয়াছে কিন্তু এখনও শেষ হয় নাই এইরূপ বুঝাইলে *খীলায়* (ক্রিয়া)-এর ***আঁংগীই তঙমা জরা*** হয়। এই *জরা*-য় বাংলা বাক্যে ক্রিয়া পদের সহিত 'ইতেছি' 'ইতেছ' 'ইতেছে' বা 'ইতেছেন' ইত্যাদি যুক্ত থাকে। যেমন —

➜ ***ইঁ ককবীতাং* (Affirmative Sentence) ঃ**

ক) সামপারি ভাত খাইতেছে — *সামপারি মায় চাইতঙগ।*

খ) অমিয়া ভাত খাইতেছে কি? — *অমিয়া মায় চাউইদে তঙ?*

গ) সে এইদিকে আসিতে থাকুক — *ব য়াং ফায় তঙথুন।*

ঘ) অনিল যাইতে থাকো — *অনিল থাং তঙদি।*

➜ ***ইঁহি ককবীতাং* (Negative Sentence) ঃ**

ক) সামপারি ভাত খাইতেছে না — *সামপারি মায় চাইতঙয়া।*

খ) অমিয়া কি ভাত খাইতেছে না — *অমিয়া মায় চাই তঙয়াদে?*

গ) সে যেন এইদিকে না আসিতে থাকে — *ব য়াং তা ফায় তঙথুন।*

ঘ) অনিল তুমি এইদিকে আসিতে থাকো না — *অনিল নীঙ য়াং তা ফায়তঙদি।*

*সিথাই (জ্ঞাতব্য) ঃ* ক) ঘটমান বর্তমান কালে সরল হ্যাঁসূচক বাক্যে *খীলায়* (ক্রিয়া)-

এর সহিত *'উই/আঁই/ই'* ও পরে *'তগুগ'* বসে এবং নাসূচক বাক্যে *খীলায়* -এর সহিত *'উই/আঁই/ই'* ও পরে *'তগুয়া'* বসে।

খ) ঘটমান বর্তমান কালে প্রশ্নবোধক হ্যাঁসূচক বাক্যে *খীলায়* (ক্রিয়া)-এর সহিত *'উইদে/আঁইদে/ইদে'* ও পরে *'তগু'* বসে এবং নাসূচক বাক্যে *খীলায়*-এর সহিত *'উই/আঁই/ই'* ও পরে *'তগুয়াদে'* বসে।

গ) ঘটমান বর্তমান কালে ইচ্ছা প্রকাশার্থে হ্যাঁসূচক বাক্যে *খীলায়*-এর সহিত *উই/আঁই/ই* ও পরে *'তগুথুন'* বসে এবং নাসূচক বাক্যে *খীলায়*-এর সহিত *'উই তগুথুন/আঁই তগুথুন/ই তগুথুন'* বসে।

ঘ) ঘটমান বর্তমান কালে অনুজ্ঞাসূচক হ্যাঁবাচক বাক্যে *খীলায়*-এর সহিত *'আঁই/উই/ই'* ও পরে *'তগুদি'* বসে এবং নাবাচক বাক্যে *খীলায়*-এর পূর্বে *'তা'* ও পরে *'উই তগুদি/আঁই তগুদি/ই তগুদি'* বসে।

## (২) *আঁংথাং জরা* (অতীত কাল)

## [Past Tense]

যে-কার্য সম্পূর্ণরূপে সমাপ্ত হইয়াছে বা অতীতে সম্পাদিত হইয়াছে ককবরকে তাহা *আঁংথাং জরা* হয়। এই *আঁংথাং জরা* আবার দুই প্রকার। যথা —

### ক) *কালনি আঁংথাং জরা* (সাধারণ অতীত কাল)

### [Past Indefinite Tense]

কোন কার্য অতীতে হইয়াছিল বা এইমাত্র সমাপ্ত হইয়াছে এইরূপ বুঝাইলে *খীলায়* (ক্রিয়া)-এর *কালনি আঁংথাং জরা* হয়।

এই *জরা* (কাল)-য় বাংলা বাক্যে ক্রিয়াপদের শেষে 'ইয়াছি', 'ইয়াছ', 'ইয়াছে', 'ইয়াছেন' অথবা 'ইলাম', 'ইলে', 'ইল' বা 'ইলেন' যুক্ত থাকে। যেমন — আমি খাইয়াছি, তুমি করিয়াছ, সে দেখিয়াছে, তিনি পড়িয়াছেন ইত্যাদি।

এই ধরণের হ্যাঁসূচক বাংলা বাক্যগুলিকে ককবরকে অনুবাদ করিবার সময় *খীলায়* (ক্রিয়া)-এর সহিত *'খা/কা'* বসে। যেমন —

➜ ***ইঁ ককবীতাং* (Affirmative Sentence) :**

ক) আমি খাইয়াছি — *আগু চাখা।*

খ) তুমি গান গাইয়াছ — *নীগু রীচাবমুগু রীচাবখা।*

গ) সে একটি পাখি দেখিয়াছে — *ব তক মাসা নুগখা।*

ঘ) তিনি বই পড়িলেন — *ব বই পরিখা।*

ঙ) আমরা খেলিয়াছি — *চৗঙ থুঙলাইখা।*

*সিথাই* (জ্ঞাতব্য) ঃ ক) বাংলায় পুরাঘটিত বর্তমান কালকে ককবরকে সাধারণ অতীত কাল ধরা হয়।

খ) পরস্পর মিলে কোন কার্য করা বুঝাইলে ককবরকে মূল ক্রিয়াপদের সঙ্গে *'লাই'* বসে পরে অন্যান্য চিহ্ন যুক্ত হয়।

সাধারণ অতীত কালে বাংলা বাক্যে ক্রিয়াপদের শেষে আবার 'ইয়াছিলাম', 'ইয়াছিলে', 'ইয়াছিল' বা 'ইয়াছিলেন' ইত্যাদিও যুক্ত থাকে। যেমন — আমি খাইয়াছিলাম; তুমি করিয়াছিলে; সে দেখিয়াছিল; তিনি বই পড়িয়াছিলেন ইত্যাদি।

এই ধরণের বাংলা বাক্যকে ককবরকে অনুবাদ করিবার সময় *খৗলায়* (ক্রিয়া)-এর শেষে *'মানি'* যুক্ত হয়। যেমন —

### ➤ *ইঁ ককবৗতাং* (Affirmative Sentence) ঃ

ক) আমি খাইয়াছিলাম — *আঙ চামানি।*

খ) তুমি করিয়াছিলে — *নৗঙ খৗলায়মানি।*

গ) সে দেখিয়াছিল — *ব নুগমানি।*

ঘ) তিনি বই পড়িয়াছিলেন — *ব পুথি পরিমানি।*

ঙ) তাহারা বল খেলিয়াছিল — *বরগ বল থুংলাইমানি।*

সাধারণ অতীত কালে নাসূচক বাক্যকে ককবরকে অনুবাদ করিবার সময় *খৗলায়* (মূল ক্রিয়া)-এর সহিত *য়াখৗ* বা *লিয়া* যুক্ত করিতে হয়। যেমন —

### ➤ *ইঁহি ককবৗতাং* (Negative Sentence) ঃ

ক) আমি ভাত খাইনাই — *আঙ মায় চায়াখৗ।*

খ) তুমি এই কাজটি করনাই — *নৗঙ অ সামুঙ খৗলায়াখৗ।*

গ) সে সিনেমা দেখেনাই — *ব সিনেমা নায়াখৗ।*

ঘ) তিনি বই পড়েননাই — *ব পুথি পরিলিয়া।*

ঙ) তাহারা বল খেলেনাই — *বরগ বল থুংলিয়া।*

অতীত কালে সম্ভবতঃ কোন কার্য করা হয় নাই এইরূপ বুঝাইলে ক্রিয়াপদের সবশেষে একটি 'না' যুক্ত হয়। যেমন —

➤ *হঁহি ককবীতাং* **(Negative Setence) ঃ**

ক) বিমল সম্ভবতঃ আসে নাই — *বিমল ফায়াখীনা।*

খ) সে হয়ত সিনেমা দেখেনাই — *ব সিনেমা নায়াখীনা।*

গ) তাহারা হয়ত বল খেলেনাই — *বরগ বল থুংলিয়ানা।*

**খ) ঔাংগীই থাং জরা (ঘটমান অতীত কাল)**

**[Past Continuous Tense]**

অতীতে কোন কার্য কিছু সময় যাবৎ ঘটিতেছিল বা চলিতেছিল এরূপ বুঝাইলে ***ঔাংগীই থাং জরা*** বা ঘটমান অতীত কাল হয়। এই *জরা* বা কালের বাংলা বাক্যে ক্রিয়াপদের শেষে 'ইতেছিলাম', 'ইতেছিলে', 'ইতেছিল' বা 'ইতেছিলেন' ইত্যাদি যুক্ত থাকে। যেমন — আমি খাইতেছিলাম; তুমি করিতেছিলে; সে দেখিতেছিল; তিনি পড়িতেছিলেন ইত্যাদি।

এই ধরণের বাংলা হ্যাঁসূচক বাক্যগুলিকে ককবরকে অনুবাদ করিবার সময় *খীলায়* (মূল ক্রিয়া)-এর সহিত ***ই/ঔাই/উই***ও পরে ***তঙমানি*** বসাইতে হয়। যেমন —

➤ হঁ ককবীতাং **(Affirmative Sentence) ঃ**

ক) আমি আম খাইতেছিলাম — *আঙ থাইচুক চাই তঙমানি।*

খ) মাজিলতা খেলিতেছিল — *মাজিলতা থুংগীই তঙমানি।*

গ) সে হাঁটিতেছিল — *ব হিমীই তঙমানি।*

ঘ) তাহারা খেলা দেখিতেছিল — *বরগ থুংমুঙ নায়লাই তঙমানি।*

ঙ) চন্দ্রমুখী বই পড়িতেছিল — *চন্দ্রমুখী পুথি পরি তঙমানি।*

এখানে মনে রাখা প্রয়োজন যে, ঘটমান বর্তমান কালের কোন বাক্যে যদি অতীতসূচক কোন শব্দ ব্যবহৃত হয় তবে ঐ বাক্যটি স্বয়ংক্রীয় ভাবে ঘটমান অতীত কালে রূপান্তরিত হইয়া যায়। যেমন —

➤ *হঁ ককবীতাং* **(Affirmative Sentence) ঃ**

ক) সামপারি তখন ভাত খাইতেছিল — *সামপারি আফুরু মায় চাই তঙগ।*

খ) কিছুক্ষণ পূর্বে আমি হাঁটিতেছিলাম — *তাইছিংগ আঙ হিমীই তঙগ।*

অতীত সূচিত করে এইরূপ শব্দযুক্ত বাক্যগুলিকে নাসূচক বাক্যে রূপান্তরিত করিবার জন্য *খীলায়* (ক্রিয়া)-এর সহিত ***'ঔাই/উই/ই'***ও পরে ***'তঙয়া'***বসে। যেমন —

ক) সামপারি তখন ভাত খাইতেছিল না — *সামপারি আফুরু মায় চাই তঙয়া।*

খ) কিছুক্ষণ পূর্বে আমি হাঁটিতেছিলাম না — *তাইছিংগ আঙ হিমাঁই তঙয়া।*

### ৩) *ঔাংনাই জরা* (ভবিষ্যৎ কাল)

## [Future Tense]

পরবর্তী সময়ে কোন কার্য হইবে, ঘটিবে, চলিবে বা চলিতে থাকিবে এইরূপ বুঝাইলে *খীলায়*-এর ***ঔাংনাই জরা*** বা ভবিষ্যৎ কাল হয়। এই *'ঔাংনাই জরা'* আবার দুই প্রকার। যথা —

- ক) ***কালনি ঔাংনাই জরা*** (সাধারণ ভবিষ্যৎ কাল)
- খ) ***ঔাংগীই তঙনাই জরা*** (ঘটমান ভবিষ্যৎ কাল)

নিম্নে উহাদের সম্বন্ধে আলোচনা করা হইল ঃ

### ক) *কালনি ঔাংনাই জরা* (সাধারণ ভবিষ্যৎ কাল)

## [Future Indefinite Tense]

ভবিষ্যতে কোন কার্য হইবে বা ঘটিবে এইরূপ বুঝাইলে *খীলায়* (ক্রিয়া)-এর কালনি ***ঔাংনাই জরা*** বা সাধারণ ভবিষ্যৎ কাল হয়। এই কালে বাংলা বাক্যে ক্রিয়াপদের সহিত **'ইব', 'ইবে'**, বা **'ইবেন'** যুক্ত থাকে। যেমন— আমি খাইব; তুমি দেখিবে; তিনি আসিবেন ইত্যাদি।

এই ধরণের বাংলা হ্যাঁসূচক বাক্যকে ককবরকে অনুবাদ করিবার সময় *খীলায়* (মূল ক্রিয়া)-এর সহিত *'নাই/আনী/উানী'* ইত্যাদি বসাইতে হয়। যেমন —

➤ ***ইঁ ককবীতাং* (Affirmative Sentence) ঃ**

ক) আমি যাইব — *আঙ থাংনাই।*

খ) খুমপুই বাজারে যাইবে — *খুমপুই হাতিঅ থাংগানী।*

গ) বিমল চাঁদ দেখিবে — *বিমল তাল নায়ানী।*

ঘ) কসমতি ভাত খাইবে — *কসমতি মায় চাউানী।*

ঙ) কসমরায় কাজটি করিবে — *কসমরায় ম সামুঙ খীলায়নাই।*

সাধারণ ভবিষ্যৎ কালে নাসূচক বাক্যকে ককবরকে অনুবাদ করিবার সময় *খীলায়* বা মূল ক্রিয়া সহিত কেবল *'গীলাক'* যুক্ত করিতে হয়। যেমন —

➤ ***ইঁহি ককবীতাং* (Negative Sentence) ঃ**

ক) আমি যাইব না — *আঙ থাংগীলাক।*

খ) খুমপুই বাজারে যাইবে না — *খুমপুই হাতিঅ থাংগীলাক*।

গ) বিমল চাঁদ দেখিবে না — *বিমল তাল নায়গীলাক*।

ঘ) কসমতি ভাত খাইবেনা — *কসমতি মায় চাগীলাক*।

ঙ) কসমরায় কাজটি করিবে না — *কসমরায় ম সামুঙ খীলায়গীলাক*।

## খ) ***ঔংগীই তঙনাই জরা*** (ঘটমান ভবিষ্যৎ কাল)

## [Future Continuous Tense]

ভবিষ্যতে কোন কার্য চলিতে থাকিবে বা ঘটিতে থাকিবে এইরূপ বুঝাইলে *খীলায়*-এর ***ঔংগীই তঙনাই জরা*** বা ঘটমান ভবিষ্যৎ কাল হয়। এই কালে বাংলা বাক্যে ক্রিয়াপদের শেষে '-ইতে থাকিব', '-ইতে থাকিবে', '-ইতে থাকিবেন', ইত্যাদি যুক্ত থাকে। যেমন — আমি যাইতে থাকিব; সে দেখিতে থাকিবে; তিনি হাটিতে থাকিবেন ইত্যাদি।

এই ধরণের বাংলা হ্যাঁসূচক বাক্যকে ককবরকে অনুবাদ করিবার সময় *খীলায়*-এর সহিত '***ই/ঔই/উই***'ও পরে '***তঙনাই/তঙগানী***' ইত্যাদি বসাইতে হয়। যেমন —

➤ ***ইঁ ককবীতাং*** **(Affirmative Sentence) ঃ**

ক) আমি যাইতে থাকিব — *আঙ থাংগীই তঙনাই*।

খ) তুমি যাইতে থাকিবে — *নীঙ থাংগীই তঙনাই*।

গ) সে হাঁটিতে থাকিবে — *ব হিমাই তঙগানী*।

ঘ) তিনি পড়িতে থাকিবেন — *ব পড়িউই তঙগানী*।

ঙ) আমরা খেলিতে থাকিব — *চীঙ থুংলাই তঙনাই*।

ঘটমান ভবিষ্যৎ কালে নাসূচক বাংলা বাক্যকে ককবরকে অনুবাদ করিবার সময় *খীলায়* বা মূল ক্রিয়ার সহিত '***ই/উই/ঔই***'ও পরে '***তঙগীলাক***' বসে। যেমন —

➤ ***ইঁহি ককবীতাং*** **(Negative Sentence) ঃ**

ক) আমি যাইতে থাকিব না — *আঙ থাংগীই তঙগীলাক*।

খ) তুমি খাইতে থাকিবে না — *নীঙ চাই তঙগীলাক*।

গ) সে হাঁটিতে থাকিবে না — *ব হিমাই তঙগীলাক*।

ঘ) তিনি পড়িতে থাকিবেন না — *ব পরি তঙগীলাক*।

ঙ) আমরা খেলিতে থাকিব না — *চীঙ থুং তঙগীলাক*।

***সিথাই* (জ্ঞাতব্য) ঃ** কখনও কখনও মূল ক্রিয়ার সঙ্গে '**ই/ঔই/উই**' উহ্য থাকে।

# বেদেক উলনীয় (দ্বিতীয় পরিচ্ছেদ)

## *সাঁংমুঙ ককবীতাং* (প্রশ্নসূচক বাক্য)
## [Interrogative Sentence]

কাল অনুসারে প্রশ্নসূচক বাক্যকে কিভাবে অনুবাদ করিতে হয় এই পরিচ্ছেদে এই বিষয়ে বিশেষ আলোচনা করা হইয়াছে।

১

### কালনি আঁংতঙ জরা, আঁংথাং তেই আঁংনাই জরা
### [Present, Past and Future Indefinite Tense]

(অ)

➔ **_ইঁ ককবীতাং_ (Affirmative Sentence) ঃ**

তুমি কি অসীম — *নাঁঙ অসীম দে?*

তুমিই কি অসীম — *নাঁঙদে অসীম?*

তোমার নাম কি অসীম — *নিনি মুঙ অসীমদে?*

তোমার নামই কি অসীম — *নিনি মুঙদে অসীম?*

তুমি কি পড় — *নাঁঙ পদে পরি?*

তুমিই কি পড় — *নাঁঙদে পরি?*

তুমি কি রামায়ন পড় — *নাঁঙ রামায়নদে পরি?*

তুমি রামায়ন পড় কি — *নাঁঙ রামায়ন পদে পরি?*

➔ **_ইঁহি ককবীতাং_ (Negative Sentence) ঃ**

তুমি কি অসীম নও — *নাঁঙ অসীময়াদে?*

তুমি নও কি অসীম — *নাঁঙ য়াদে অসীম?*

তোমার নাম কি অসীম নয় — *নিনি মুঙ অসীময়াদে?*

তোমার নাম নয় কি অসীম — *নিনি মুঙয়াদে অসীম?*

তুমি কি পড় না — *নৗঙ পরিয়াদে?*

তুমিই কি পড় না — *নৗঙদে পরিয়া?*

তুমি কি রামায়নই পড় না — *নৗঙ রামায়নদে পরিয়া?*

তুমি রামায়ন কি পড় না — *নৗঙ রামায়ন পরিয়াদে?*

**সিথাই (জ্ঞাতব্য) ঃ** ক) ককবরকে *'দে'* জিজ্ঞাসাসূচক চিহ্ন। জিজ্ঞাস্য ব্যক্তি, বস্তু, স্থান, কাল, পাত্র, ক্রিয়া বা সর্বনামের সহিত হ্যাঁসূচক বাক্যে ব্যবহৃত হয়।

খ) সাধারণ বর্তমান কালে প্রশ্নবোধক হ্যাঁসূচক বাক্যে ক্রিয়া সম্পর্কে জিজ্ঞাসা করা হইলে *খৗলায়* (মূল ক্রিয়া)-এর প্রথম উচ্চারিত ধ্বনির সহিত *'দে'* ও পরে সম্পূর্ণ *খৗলায়*-টি ব্যবহার করা হয়।

গ) ককবরকে *'য়াদে'* নাবোধক জিজ্ঞাসাসূচক চিহ্ন। জিজ্ঞাস্য ব্যক্তি, বস্তু, স্থান, কাল, পাত্র, ক্রিয়া বা সর্বনামের পরে বসে।

(আ)

### ➔ *ইঁ ককবৗতাং* (Affirmative Sentence) ঃ

তোমার কি কোন বই আছে — *নিনি কুনু পুথিদে তঙ?*

তাহার সাইকেল আছে কি — *বিনি সাইকেল ত-তঙ?*

কসমতির কলম আছে কি — *কসমতিনি কলম ত-তঙ?*

### ➔ *ইঁহি ককবৗতাং* (Negative Sentence) ঃ

তোমার কি কোন বই নাই — *নিনি কুনু পুথি কৗরৗইদে?*

তাহার কি সাইকেল নাই — *বিনি সাইকেল কৗরৗইদে?*

কসমতির কি কলম নাই — *কসমতিনি কলম কৗরৗইদে?*

***সিথাই* (জ্ঞাতব্য) ঃ** ক) সাধারণ বর্তমান কালে হ্যাঁবাচক প্রশ্নসূচক বাক্যে *খৗলায়* (ক্রিয়া) -এর প্রথম উচ্চারিত ধ্বণির সঙ্গে ব্যবহৃত জিজ্ঞাসাসূচক চিহ্ন *'দে'* কখনও কখনও উহ্য থাকে। যেমন — ***তদে তঙ***-এর পরিবর্তে ***ত-তঙ***।

খ) সাধারণ বর্তমান কালে নাবাচক বাক্যে কাহারও কোন বস্তু বা কিছু আছে কি নাই এরূপ জিজ্ঞাসা করিলে *'নাই'* শব্দটির জন্য ***'কৗরৗই'*** ও পরে জিজ্ঞাসাসূচক চিহ্ন *'দে'* বসে।

(ই)

➜ *ইঁ ককবীতাং* **(Affirmative Sentence) ঃ**

খেলাংতি কি আসিয়াছে — *খেলাংতি ফা (দে) ফায়কা?*

সে কি বাড়ীতে গিয়াছে — *ব নগ' থা (দে) থাংকা?*

তাহারা কি ভাত খাইয়াছে — *বরগ মায় চা (দে) চাখা?*

➜ *ইঁহি ককবীতাং* **(Negative Sentence) ঃ**

খেলাংতি কি আসে নাই — *খেলাংতি ফায়াখীদে?*

সে কি বাড়ীতে যায় নাই — *ব নগ' থাংয়াখীদে?*

তাহারা কি ভাত খায় নাই — *বরগ মায় চায়াখীদে?*

**সিথাই (জ্ঞাতব্য) ঃ** ক) সাধারণ অতীত কালে প্রশ্নসূচক হ্যাঁবাচক বাক্যকে ককবরকে অনুবাদ করিবার সময় *খীলায়* (ক্রিয়া)-এর প্রথম উচ্চারিত ধ্বনির সঙ্গে জিজ্ঞাসাসূচক চিহ্ন *'দে'*ও পরে সম্পূর্ণ *খীলায়* (ক্রিয়া)-টি ব্যবহার করিয়া তাহার সঙ্গে *'খা/কা'* ব্যবহার করিতে হয়। এখানে স্মরণ রাখা প্রয়োজন যে, প্রশ্নসূচক হ্যাঁবাচক বাক্যে *খীলায়*-এর প্রথম উচ্চারিত ধ্বনির সঙ্গে ব্যবহৃত *'দে'* কখনও কখনও উহ্য থাকে।

খ) সাধারণ অতীতকালে প্রশ্নসূচক নাবাচক বাক্যকে ককবরকে অনুবাদ করিবার সময় *খীলায়* (মূল ক্রিয়া)-টিকে একবার উল্লেখ করিয়া তাহার সহিত *'য়াখীদে/লিয়াদে* যুক্ত করিতে হয়।

(ঈ)

➜ *ইঁ ককবীতাং* **(Affirmative Sentence) ঃ**

আপনি কি ভাত খাইবেন — *নীঙ মায় চাদে চানী?*

তুমি গান গাইবে কি — *নীঙ রীচাবমুঙ রীচাবনাইদে?*

সে এখানে আসিবে কি — *ব অর' ফায়নাইদে?*

➜ *ইঁহি ককবীতাং* **(Negative Sentence) ঃ**

আপনি কি ভাত খাইবেন না — *নীঙ মায় চাগীলাকদে?*

তুমি কি গান গাইবে না — *নীঙ রীচাবমুঙ রীচাবগীলাকদে?*

সে কি এখানে আসিবে না — *ব অর' ফায়গীলাকদে?*

**সিথাই (জ্ঞাতব্য) ঃ** ক) সাধারণ ভবিষ্যৎ কালে প্রশ্নসূচক হ্যাঁবাচক বাক্যকে ককবরকে অনুবাদ করিবার সময় *খৗলায়* (ক্রিয়া)-এর প্রথম উচ্চারিত ধ্বনির সহিত *'দে'* ও পরে সম্পূর্ণ ক্রিয়াটির সহিত কালের চিহ্ন *'নু/ঊনৗ/নাই'* অথবা,

*ককচৗলৗয়* বা ধাতুটি কেবলমাত্র একবার ব্যবহার করিয়া তাহার সহিত *'নাদে'* বা *'নাইদে'* যুক্ত করিতে হয়। যেমন — খাইবে কি — *চানাদে?* দেখিবে কি — *নায়নাইদে?* ইত্যাদি।

খ) সাধারণ ভবিষ্যৎ কালের প্রশ্নসূচক নাবাচক বাক্যকে ককবরকে অনুবাদ করিবার সময় ধাতুটির সহিত *'গৗলাকদে'* বসাইতে হয়।

২

*ঔংগৗইতঙ, ঔংগৗইথাং তাই ঔংগৗই তঙনাই জরা*

## [Present, Past and Future Continuous Tense]

(অ)

➤ ***হঁ ককবৗতাং* (Affirmative Sentence) ঃ**

আপনি কি ঘুমাইতেছেন — *নৗঙ থুউইদে তঙ?*

তুমি কি পড়িতেছ — *নৗঙ পরিউইদে তঙ?*

তাহারা কি খেলিতেছে — *বরগ থুংলাইদে তঙ?*

➤ ***হঁহি ককবৗতাং* (Negative Sentence) ঃ**

আপনি কি ঘুমাইতেছেন না — *নৗঙ থুউই তঙয়াদে?*

তুমি কি পড়িতেছ না — *নৗঙ পরিউই তঙয়াদে?*

তাহারা কি খেলিতেছে না — *বরগ থুংলাই তঙয়াদে?*

**সিথাই (জ্ঞাতব্য) ঃ** ক) ঘটমান বর্তমান কালে প্রশ্নসূচক হ্যাঁবাচক বাক্যে *খৗলায়* (ক্রিয়া) -এর সহিত *'ইদে/উইদে/ঔইদে'* ও পরে *'তঙ'* বসে।

খ) ঘটমান বর্তমান কালে প্রশ্নসূচক নাবাচক বাক্যকে ককবরকে অনুবাদ করিবার সময় *খৗলায়* (ক্রিয়া)-এর সহিত *'ই/ঔই/উই'* ও পরে *'তঙয়াদে'* বসে।

(আ)

➤ ***হঁ ককবৗতাং* (Affirmative Sentence) ঃ**

টিংকু কি পড়িতেছিল — *টিংকু পরিউইদে তঙমানি?*

তুমি কি সিনেমা দেখিতেছিলে — *নীঙ সিনেমা নায়ীইদে তঙমানি?*

অভি কি হাঁটিতেছিল — অভি হিমীইদে তঙমানি ?

➔ ***ইঁহি ককবীতাং* (Negative Sentence) ঃ**

টিংকু কি তখন পড়িতেছিল না — *টিংকু আফুরু পরিই তঙয়াদে?*

তুমি কি গতকাল সিনেমা দেখিতেছিলে না — *নীঙ মিয়া সিনামা নায় তঙয়াদে?*

অভি কি সকালে হাঁটিতেছিল না — *অভি ফুঙগ হিমীই তঙয়াদে?*

***সিথাই* (জ্ঞাতব্য) ঃ** ক) ঘটমান অতীতকালে প্রশ্নসূচক হ্যাঁবাচক বাক্যকে ককবরকে অনুবাদ করিবার সময় *খীলায়*-এর সহিত ***'ইদে/ঔইদে/উইদে'*** ও পরে ***'তঙমানি'*** বসাইতে হয়।

খ) ঘটমান অতীতকালে প্রশ্নসূচক নাবাচক বাক্যকে ককবরকে অনুবাদ করিবার সময় বাক্যটিতে অতীতসূচক কোন শব্দ (যেমন —গতকাল, গত পরশু, তখন ইত্যাদি) ব্যবহার করিয়া *খীলায়*-এর সহিত ***'ই/ঔই/উই'*** ও পরে ***'তঙয়াদে'***বসাইতে হয়।

(ই)

➔ ***ইঁ ককবীতাং* (Affirmative Sentence) ঃ**

করমতি কি ভাত খাইতে থাকিবে — *করমতি মায় চাইদে তঙনাই?*

তপন কি ঘুমাইতে থাকিবে — *তপন থুউইদে তঙনাই?*

তুমি কি লিখিতে থাকিবে — *নীঙ সীয়ীইদে তঙগানী?*

➔ ***ইঁহি ককবীতাং* (Negative Sentence) ঃ**

করমতি কি ভাত খাইতে থাকিবে না — *করমতি মায় চাই তঙগীলাকদে?*

তপন কি ঘুমাইতে থাকিবে না — *তপন থুউই তঙগীলাকদে?*

তুমি কি লিখিতে থাকিবে না — *নীঙ সীয়ীই তঙগীলাকদে?*

***সিথাই* (জ্ঞাতব্য) ঃ** ক) ঘটমান ভবিষ্যৎ কালে প্রশ্নসূচক হ্যাঁবাচক বাক্যে *খীলায়* (ক্রিয়াপদ)-এর সহিত ***'ইদে/উইদে/ঔইদে'***ও পরে ***'তঙনাই/তঙগানী'*** বসে।

খ) ঘটমান ভবিষ্যৎ কালের প্রশ্নসূচক নাবাচক বাক্যে *খীলায়*-এর সহিত ***'ই/উই/ঔই'***ও পরে ***'তঙগীলাকদে'*** বসে।

# বেদেক উলথাম (তৃতীয় পরিচ্ছেদ)

## সীং ককথাই কিচাসীক

### (কয়েকটি প্রশ্নসূচক শব্দ)

*সীবা/সাব'*(কে; **Who**)

তিনি কে — *ব সীবা?*

তাহারা কাহারা — *বরগ সীবা?*

আপনারা কে — *নরগ সাব'?*

*সীবান'/সাবন'*(কাহাকে; **Whom**)

আপনি কাহাকে চান — *নীঙ সীবান' নুহুন?*

সে কাহাকে ডাকিতেছে — *ব সীবান' রিঙগীই তঙ?*

এইটি কাহাকে দিয়াছেন — *অম' সাবন' রীখা?*

*সীবানি/সাবনি*(কাহার; **Whose**)

এইটি কাহার বই — *ম সীবানি পুথি?*

তিনি কাহার পিতা — *ব সীবানি বুফা?*

ঐ কলমটি কাহার — *উ কলম সাবনি?*

*তীমা/তাম'*(কি; **What**)

তোমার নাম কি — *নিনি মুঙ তীমা?*

তাহার বাবা কি করেন — *বিনি বুফা তাম' খীলায়?*

তিনি আপনার কি হন — *ব নিনি তীমা কীলাই?*

## *তাঁমান/তামন* (কোনটিকে)

তুমি কোনটাকে (কি) লইয়াছ — *নীঙ তাঁমান তিলাংখা?*

তিনি কোনটাকে (কি) খুঁজিতেছেন — *ব তামন নাইতুক?*

তিনি কোনটাকে (কি) চান — *ব তাঁমান' সান?*

## *তাঁমানি/তামনি* (কিসের)

তিনি কিসের জন্য আসিলেন — *ব তাঁমানি বাগাঁই ফায়?*

এইটি কিসের জিনিস — *ম' তাঁমানি মানাঁই?*

ঐটি কিসের বই — *উম' তামনি পুথি?*

## *বম'/বব'* (কোনটি; Which)

কোনটি তোমার গাড়ী — *বম' নিনি গাড়ি?*

এইগুলির মধ্যে কোনটি তোমার — *অবরগনি বিসিং বম' নিনি?*

কোনটি তোমার কলম — *বব' নিনি কলম?*

## *বমন/ববন* (কোনটিকে)

তোমার কোনটাকে প্রয়োজন — *নিনি বমন' দরকার?*

আপনি কোনটাকে ভালবাসেন — *নীঙ বমন' হামজাক?*

সে কোনটাকে চায় — *ব ববন' সান?*

## *বমনি/ববনি* (কোনটির)

কোনটার কথা বলিয়াছ — *বমনি কক সাখা?*

কোনটার জন্য নিবেন — *ববনি বাগাঁই তিলাংনাই?*

এইটি কোনটার অংশ — *অব' ববনি কসা?*

## *বুফুরু* (কখন; When)

আপনি কখন যাইবেন — *নীঙ বুফুরু থাংনাই?*

তিনি কখন আসিবেন — *ব বুফুরু ফায়নাই?*

তুমি কখন আসিয়াছ — *নীঙ বুফুরু ফায়খা?*

## *বীক'/বিয়াং/বীর'* (কোথায়; **Where**)

আপনি কোথায় থাকেন — *নীঙ বীর' তঙ?*

তুমি কোথায় যাও — *নীঙ বিয়াং থাং?*

কোথায়? দেখিতেছিনা তো — *বীর' নুগয়া বীলা?*

## *বাহাই* (কেমন; **How**)

আপনি কেমন আছেন — *নীঙ বাহাই তঙ?*

তিনি কিরকম আছেন — *ব বাহাই তঙ?*

কেমন করিয়া আসিলেন — *বাহাইখে ফায়কা?*

## *বীতাই* (কিরকম)

এইটি কিরকম জিনিস — *ম বীতাইজাত মানীই?*

লোকটি কি ধরনের — *ম বরক বীতাই?*

ঐটা দেখিতে কিরকম — *উম' নায়নানি বীতাই?*

## *তামগীই /তীমাঙগীই* (কেন; **Why**)

আপনি যান নাই কেন — *নীঙ তামগীই থাংলিয়া?*

তিনি হাসেন কেন — *ব তীমাঙগীই মীনীয়?*

আপনারা যাইবেন না কেন — *নীরগ তামগীই থাংগীলাক?*

## *ব* (কোন)

তিনি কোন লোকটির কথা বলিলেন — *ব ব বরকনি কক সাখা?*

তুমি কোন কলমটি নিতে চাও — *নীঙ ব-কলম তিলাংনা নায়?*

বিমল কোন কাজটি করিতে চায় — *বিমল ব-সামুঙ খীলায়না নায়?*

# বেদেক উলবীরীয় (চতুর্থ পরিচ্ছেদ)

## *খীলায়হালক*

### (বাচ্য; Voice)

প্রত্যেক মানুষের কথা বলিবার ভঙ্গি একরকম নহে। তাই কথা বলিবার ধরণ, ভঙ্গি ও প্রকৃতি স্বতন্ত্র হইয়া থাকে। এই প্রকৃতি অনুসারে *তাঙফাঙ* (কর্তা) বা *তাঙজাকনাই* (কর্ম)-এর সহিত সম্বন্ধ অনুযায়ী *খীলায়* (ক্রিয়াপদ) -এর রূপভেদ ঘটিয়া থাকে। *খীলায়*-এর এই রূপভেদকে বলে ***খীলায়হালক*** বা বাচ্য। ইংরাজীতে ইহাকে বলে Voice। ককবরকে *খীলায়হালক* চার প্রকার। যথা —

- (১) ***তাঙফাঙ খীলায়হালক*** (কর্তৃ বাচ্য)
- (২) ***তাঙজাকনাই খীলায়হালক*** (কর্ম বাচ্য)
- (৩) ***খা-চংমুঙ খীলায়হালক*** (ভাব বাচ্য)
- (৪) ***তাঙনীনীয় খীলায়হালক*** (কর্তাবিহীন বাচ্য)

**(১) *তাঙফাঙ খীলায়হালক* (Active Voice) ঃ**

যে-বাক্যে *তাঙফাঙ* বা কর্তা মুখ্যরূপে প্রতীয়মান হয়, তাহাকে বলে ***তাঙফাঙ খীলায়হালক*** বা কতৃ বাচ্য।

ক) রবীন্দ্রনাথ গীতাঞ্জলী লিখিয়াছেন — *রবীন্দ্রনাথ গীতাঞ্জলী সীয়খা*।

খ) সে ভাত খাইয়াছে — *ব মায় চাবায়খা*।

গ) তিনি আমাকে টাকা দিয়াছেন — *ব আন' রাং রীখা*।

**(২) *তাঙজাকনাই খীলায়হালক* (Passive Voice) ঃ**

যে-বাক্যে *তাঙজাকনাই* বা কর্ম মুখ্যরূপে প্রতীয়মান হয়, তাহাকে বলে ***তাঙজাকনাই খীলায়হালক*** বা কর্ম বাচ্য। যেমন —

ক) রবীন্দ্রনাথ দ্বারা গীতাঞ্জলী লেখা হইয়াছে — *রবীন্দ্রনাথ বায় গীতাঞ্জলী সীয়জাগখা*।

খ) তাহার দ্বারা ভাত খাওয়া হইয়াছে — *ব বায় মায় চাজাগখা* ।

গ) তাহার দ্বারা আমাকে টাকা দেওয়া হইয়াছে — *ব বায় আন' রাং রীজাগখা।*

➤ ৩) ***খা-চংমুঙ খীলায়হালক*** (ভাব বাচ্য) ঃ

যে-বাক্যে *তাঙজাকনাই* বা কর্ম থাকে না এবং *খীলায়* (ক্রিয়াপদ)-এর অর্থ প্রধানরূপে ব্যক্ত হয়, তাহাকে বলে ***খা-চংমুঙ খীলায়হালক*** বা ভাব বাচ্য-এর বাক্য। যেমন —

ক) এইবার এইদিকে আসা হউক — *তাবুক য়াং ফায়থুন।*

খ) তাহাকেই যাইতে হইবে — *ব-ন মা থাংনাই।*

গ) তোমাকেই আসিতে হইয়াছে — *নীঙ-ন মা ফায়কা।*

➤ ৪) ***তাঙনীনীয় খীলায়হালক*** (কর্তাবিহীন বাচ্য) ঃ

যে-বাক্যে *তাঙফাঙ* বা কর্তা থাকে না এবং *তাঙজাকনাই* বা কর্ম ও *খীলায়* বা ক্রিয়াপদ উভয়েরই প্রধান্য বিদ্যমান থাকে, তাহাকে বলে ***তাঙনীনীয় খীলায়হালক*** বা কর্তাবিহীন বাচ্য। যেমন —

ক) সভা শেষ করা হইল — *পানদা মীথাকজাকখা।*

খ) কোথায় দেখা হইয়াছে — *বীর' নুগজাকখা।*

গ) ভাত রান্না হইয়াছে — *মায় সঙজাগখা।*

## *খীলায়হালক সীলাইমুঙ* (বাচ্য পরিবর্তন)

## [Voice Change]

➤ ***তাঙফাঙ খীলায়হালক*** **(Active Voice)** ঃ

ক) *আঙ চিবুক মাসা বুথারখা* (আমি একটি সর্প হত্যা করিয়াছি)।

খ) *চীঙ সিখা* (আমরা জানিয়াছি)।

গ) পুলিশ সিককন রমখা (পুলিশ চোর ধরিয়াছে)।

ঘ) *ব মায় চাখা* (সে ভাত খাইয়াছে)।

ঙ) *করমতি বই পরিখা* (করমতি বই পড়িয়াছে)।

➤ ***তাঙজাকনাই খীলায়হালক*** **(Passive Voice)** ঃ

ক) *আঙ বায় চিবুক মাসা বুথারজাকখা* (আমার দ্বারা একটি সর্প হত্যা করা হইয়াছে)।

খ) *চীঙ বায় সিজাকখা* (আমাদের দ্বারা জানা হইয়াছে)।

গ) পুলিশ বায় সিকক রমজাকখা (পুলিশ কর্তৃক চোর ধৃত হইয়াছে)।

ঘ) *ব বায় মায় চাজাকখা* (তাহার দ্বারা ভাত খাওয়া হইয়াছে)।

ঙ) *করমতি বায় বই পারিজাকখা* (করমতির দ্বারা বই পড়া হইয়াছে)।

**সিথাই (জ্ঞাতব্য) ঃ** ক) *তাঙফাঙ খীলায়হালক* (কর্তৃ বাচ্য) হইতে *তাঙজাকনাই খীলায়হালক* (কর্ম বাচ্য)-এ পরিবর্তন করিতে হইলে *তাঙফাঙ* (কর্তা) -এর পরে *'বায়* এবং *খীলায়* (ক্রিয়া)-এর সহিত *'জাক'* প্রত্যয় যুক্ত করিয়া তাহার সহিত প্রয়োজনীয় চিহ্ন ব্যবহার করিতে হয়।

খ) *তাঙজাকনাই খীলায়হালক* হইতে *তাঙফাঙ খীলায়হালক*-এ রূপান্তর করিতে হইলে *তাঙফাঙ*-এর পরে ব্যবহৃত *'বায়'* এবং *খীলায়*-এর সহিত ব্যবহৃত *'জাক'* প্রত্যয় তুলিয়া দিতে হইবে।

➤ ***তাঙফাঙ খীলায়হালক* (কর্তৃ বাচ্য) ঃ**

ক) *ব থাংনাই* (সে যাইবে)।

খ) *কসমতি থুংথুন* (কসমতি খেলা করউক)।

গ) *নীঙ আচুগদি* (আপনি বসুন)।

ঘ) *বরগ চাথুন* (তাহারা খাউক)।

ঙ) *নীরগ থাংদি* (তোমরা যাও)।

➤ ***খা-চংমুঙ খীলায়হালক* (ভাব বাচ্য) ঃ**

ক) *ব বায় থাংজাগনাই* (তার যাওয়া হইবে)।

খ) *কসমতি বায় থুংজাকথুন* (কসমতির দ্বারা খেলা হউক)।

গ) *নীঙ বায় আচুকনা ঔংথুন* (আপনার দ্বারা বসা হউক)।

ঘ) *বরগ বায় চাজাকথুন* (তাহাদের দ্বারা খাওয়া হউক)।

ঙ) *নীরগ বায় থাংনা ঔংথুন* (আপনাদের দ্বারা যাওয়া হউক)।

**সিথাই (জ্ঞাতব্য) ঃ** ক) কর্তৃবাচ্য হইতে ভাববাচ্যে পরিণত করিবার সময় কর্তার পরে *'বায়'* ও মূল ক্রিয়ার সহিত *'জাক'* প্রত্যয় যুক্ত করিতে হইবে।

খ) অনুজ্ঞাসূচক বাক্যকে কর্তৃবাচ্য হইতে ভাববাচ্যে পরিণত করিবার সময় কর্তার পরে *'বায়'* ও মূল ক্রিয়ার সহিত যুক্ত *'দি'*-এর পরিবর্তে *'না'* এবং সবশেষে *'ঔংথুন'* বসাইতে হয়।

*তাঙনীনায় খীলায়হালক*-এর ব্যবহার খুব একটা লক্ষ্য করা যায় না বলিয়া এই সম্বন্ধে পরিবর্তনের নিয়ম বিশেষ আলোচনা করা হয় নাই।

# বেদেক উলবা (পঞ্চম পরিচ্ছেদ)

## *কক সাফিলমুঙ* (উক্তি পরিবর্তন)

## [Narration Change]

ককবরকে **'উক্তি'**-র প্রতিশব্দ হল **'কক'**। বাংলা বা ইংরাজীর ন্যায় ককবরকেও *'কক* (উক্তি)' দুই প্রকার। যথা —

➤ ১) ***বাইথাঙ সাজাকমুঙ*** (প্রত্যক্ষ উক্তি)

➤ ২) ***বুইবায় সাজাকমুঙ*** (পরোক্ষ উক্তি)

### ➛ ১) *বাইথাঙ সাজাকমুঙ* [Direct Narration] ঃ

যে-বাক্য দ্বারা বক্তার বক্তব্যকে সরাসরি অর্থাৎ প্রত্যক্ষভাবে তুলিয়া ধরা হয়, তাহাকে বলা হয় ***বাইথাঙ সাজাকমুঙ*** বা প্রত্যক্ষ উক্তি। যেমন —

ক) রাম বলিল, "আমি পাশ করিব" — *রাম সাখা, "আঙ পাশ খীলায়নাই।"*

খ) খুমপুই বলিল, "আমি আর যাইব না" — *খুমপুই সাখা, "আঙ তেই থাংগীলাক।"*

### ➛ ২) *বুইবায় সাজাকমুঙ* [Indirect Narration] ঃ

যখন একজনের বক্তব্য অন্য একজন প্রকাশ করে, তখন তাহাকে বলে ***বুইবায় সাজাকমুঙ*** বা পরোক্ষ্য উক্তি। যেমন —

ক) রাম বলিল সে পাশ করিবে — *রাম সাখা ব পাশ খীলায়নাই*।

খ) খুমপুই বলিল সে আর যাইবেনা — *খুমপুই সাখা ব তেই থাংগীলাক*।

### *কক সাফিলমুঙনি রাইদারগ* (উক্তি পরিবর্তনের নিয়ম) ঃ

ক) *বাইথাঙ সাজাকমুঙ*-এ বক্তব্য উদ্ধৃতি চিহ্নের মধ্যে থাকে। বুইবায় *সাজাকমুঙ* -এ রূপান্তরিত করিবার সময় উদ্ধৃতি চিহ্ন তুলিয়া দিতে হয়।

খ) *বাইথাঙ সাজাকমুঙ* -এ বক্তার বক্তব্য যে কালে থাকিবে *বুইবায় সাজাকমুঙ* -এ

ইহার কোন পরিবর্তন হইবে না। অর্থাৎ কালের কোন পরিবর্তন হয় না।

গ) *বাইথাঙ সাজাকমুঙ*-এ বক্তা যদি উত্তম পুরুষ হয় তবে *বুইবায় সাজাকমুঙ*-এ পরিবর্তন করিবার সময় উদ্ধৃতির ভিতরে ব্যবহৃত উত্তম পুরুষের কোন পরিবর্তন হয় না।

ঘ) *বাইথাঙ সাজাকমুঙ*-এ বক্তা যদি মধ্যম পুরুষ হয় তবে *বুইবায় সাজাকমুঙ*-এ পরিবর্তন করিবার সময় উদ্ধৃতির ভিতরে ব্যবহৃত পুরুষের নিম্নলিখিত পরিবর্তন হইবে।

| *বাইথাঙ* (প্রত্যক্ষ) | *বুইবায়* (পরোক্ষ) |
|---|---|
| *আঙ* (আমি) | *নীঙ* (তুমি) |
| *আনি* (আমার) | *নিনি* (তোমার) |
| *আন* (আমাকে) | *নন'* (তোমাকে) |
| *চীঙ* (আমরা) | *নরগ* (তোমরা/আপনারা) |
| *চিনি* (আমাদের) | *নরগনি* (তোমাদের/আপনাদের) |
| *চীঙন* (আমাদেরকে) | *নরগন* (তোমাদেরকে/আপনাদেরকে) |

ঙ) *বাইথাঙ সাজাকমুঙ*-এ বক্তা যদি প্রথম পুরুষ হয় তবে *বুইবায় সাজাকমুঙ*-এ পরিবর্তন করিবার সময় উদ্ধৃতির ভিতরে ব্যবহৃত পুরুষের নিম্নলিখিত পরিবর্তন হইবে।

| *বাইথাঙ* (প্রত্যক্ষ) | *বুইবায়* (পরোক্ষ) |
|---|---|
| *আঙ* (আমি) | *ব* (সে/তিনি) |
| *আনি* (আমার) | *বিনি* (তাহার) |
| *আন* (আমাকে) | *বন* (তাহাকে) |
| *চীঙ* (আমরা) | *বরগ* (তাহারা) |
| *চিনি* (আমাদের) | *বরগনি* (তাহাদের) |
| *চীঙন* (আমাদেরকে) | *বরগন* (তাহাদেরকে) |

চ) *বাইথাঙ সাজাকমুঙ*-এ বক্তা যাহাকে বলিতেছেন তিনি যদি উত্তম পুরুষ হন তবে *বুইবায় সাজাকমুঙ*-এ পরিবর্তন করিবার সময় উদ্ধৃতিতে ব্যবহৃত পুরুষের নিম্নলিখিত পরিবর্তন হইবে।

| *বাইথাঙ* (প্রত্যক্ষ) | *বুইবায়* (পরোক্ষ) |
|---|---|
| *নীঙ* (তুমি/আপনি) | *আঙ* (আমি) |
| *নিনি* (তোমার/আপনার) | *আনি* (আমার) |

| | |
|---|---|
| *নন* (তোমাকে/আপনাকে) | *আন* (আমাকে) |
| *নরগ* (তোমরা/আপনারা) | *চাঙ* (আমরা) |
| *নরগনি* (তোমাদের/আপনাদের) | *চিনি* (আমাদের) |
| *নরগন* (তোমাদেরকে/আপনাদেরকে) | চাঙন (আমাদেরকে) |

ছ) *বাইথাঙ সাজাকমুঙ* -এ বক্তা যাহাকে বলিতেছেন তিনি যদি মধ্যম পুরুষ হন তবে *বুইবায় সাজাকমুঙ* -এ পরিবর্তন করিবার সময় উদ্ধৃতির ভিতরে ব্যবহৃত মধ্যম পুরুষের কোন পরিবর্তন হইবে না।

জ) *বাইথাঙ সাজাকমুঙ* -এ বক্তা যাহাকে বলিতেছেন তিনি যদি প্রথম পুরুষ হন তবে *বুইবায় সাজাকমুঙ* -এ পরিবর্তন করিবার সময় উদ্ধৃতির ভিতরে ব্যবহৃত পুরুষের নিম্নলিখিত পরিবর্তন হইবে।

| *বাইথাঙ* (প্রত্যক্ষ) | *বুইবায়* (পরোক্ষ) |
|---|---|
| *নাঙ* (তুমি/আপনি) | *ব* (সে/তিনি) |
| *নিনি* (তোমার/আপনার) | *বিনি* (তাহার) |
| *নন* (তোমাকে/আপনাকে) | *বন* (তাহাকে) |
| *নরগ* (তোমরা/আপনারা) | *বরগ* (তাহারা) |
| *নরগনি* (তোমাদের/আপনাদের) | *বরগনি* (তাহাদের) |
| *নরগন* (তোমাদেরকে/আপনাদেরকে) | *বরগন* (তাহাদেরকে) |

| *বাইথাঙ* (প্রত্যক্ষ) | *বুইবায়* (পরোক্ষ) |
|---|---|
| *তিনি* (আজ) | *থানাইসাল* (গতদিন) |
| *মিয়া* (গতকাল) | *উসীকাঙনি সাল* (গত পরশু) |
| *অর'* (এখানে) | *আর'* (সেখানে) |
| *তাবুক* (এখন) | *আফুরু* (তখন) |
| *খীনা* (আগামীকাল) | *তাইনি সাল* (পরের দিন) |

বাক্যের প্রকারভেদ অনুযায়ী ককবরকেও উক্তি পরিবর্তনের নিয়ম ভিন্ন ভিন্ন হইয়া থাকে। বিভিন্ন প্রকার বাক্যের উক্তি পরিবর্তন নিম্নে আলোচনা করা হইয়াছে।

## *সাকীলাইমুঙ ককবীতাং*

## (বিবৃতিমূলক বাক্য)

## [Assertive Sentence]

ক) *বাইথাঙ সাজাকমুঙ — সামপারি সাখা, "আঙ মিয়া-ন কামিনি ফায়ী"।*

(প্রত্যক্ষ উক্তি) (সামপারি বলল, "আমি গতকালই গ্রাম থেকে এসেছি"।)

*বুইবায় সাজাকমুঙ — সামপারি সাখা ব উসীকাঙনি সাল-ন কামিনি ফায়ী।*

(পরোক্ষ উক্তি) (সামপারি বলল সে গতপরশু গ্রাম থেকে এসেছে)

খ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *করমতি সাঅ, "আঙ খীনা খুমলীঙগ থাংনাই"।*

(করমতি বলল, "আমি আগামীকাল খুমলীঙ যাব")

*বুইবায়* (পরোক্ষ) — *করমতি সাঅ ব খীনা খুমলীঙগ থাংনাই ফন।*

(করমতি বলল সে নাকি আগামীকাল খুমলীঙ যাবে)

গ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *রিমা সাখা, "আঙ সালকীবাং সীকাঙ দিল্লীঅ থাংকা"।*

(রিমা বলল, "আমি অনেকদিন আগে দিল্লী গিয়েছি)

*বুইবায়* (পরোক্ষ) — *রিমা সাখা ব সালকীবাং সীকাঙ দিল্লীঅ থাংকা।*

(রিমা বলেছে সে অনেকদিন আগে দিল্লী গিয়েছে)

ঘ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *ফীরীঙনাই সাখা, "হায়ুঙ সালন কিতিঙগীই পাক'গ"।*

(শিক্ষক মহাশয় বললেন, "পৃথিবী সূর্যকে কেন্দ্র করে ঘুরপাক খায়")

*বুইবায়* (পরোক্ষ) — *ফীরীঙনাই সাখা হায়ুঙ সালন কিতিঙগীই পাক'গ।*

(শিক্ষক মহাশয় বললেন পৃথিবী সূর্যকে কেন্দ্র করে ঘুরপাক খায়)

ঙ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *বুখীরা সাখা, "আঙ নন কক থাইসা সানাই"।*

(বুখীরা বলল, "আমি তোমাকে একটি কথা বলব")

*বুইবায়* (পরোক্ষ) — *ব নন কক থাইসা সানাই হিনীই বুখীরা সাখা।*

(সে তোমাকে একটি কথা বলবে বলে বুখীরা বলল)

**সিথাই (জ্ঞাতব্য)ঃ** ক) বিবৃতিমূলক বাক্যকে 'বুইবায় সাজাকমুঙ' -এ পরিণত করিবার সময় উদ্ধৃত অংশ (Reported Speech)-কে আগে লইয়া আসিলে তাহার পরে একটি **'হিনীই'** বসে।

## সাংমুঙ ককবাথাং

### (প্রশ্নসূচক বাক্য)

### [Interrogative Sentence]

ক) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *মুরুমুই সাখা, "নিনি মুঙ তামা?"*

(মুরুমুই বলল, "তোমার নাম কি?")

*বুইবায়* (পরোক্ষ) — *মুরুমুই বন' বিনি মুঙ তামা হিনাই সাংখা।*

(মুরুমুই তাকে তার নাম কি বলে জিজ্ঞাসা করল)

খ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *মুনমুন আন' সাখা, "নিনি মুঙ তামা?"*

(মুনমুন আমাকে বলল, "তোমার নাম কি?")

*বুইবায়* (পরোক্ষ) — *মুনমুন আন আনি মুঙ তামা হিনাই সাংখা।*

(মুনমুন আমাকে আমার নাম কি বলে জিজ্ঞাসা করল)

গ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *বিসুরাই সনজিন সাখা, "নাঙ তামা খালায়"।*

(বিসুরাই সনজিকে বলল, "তুমি কি কর?")

*বুইবায়* (পরোক্ষ) — *বিসুরাই সনজিন ব তামা খালায় হিনাই সাংখা।*

(বিসুরাই সনজিকে সে কি করে বলে জিজ্ঞাসা করল)

ঘ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *বুখারায় বাসারায়ন সাংগ, "মায় চানাইদে?"*

(বুখারায় বাসারায়কে জিজ্ঞাসা করে, "ভাত খাবে কি?")

*বুইবায়* (পরোক্ষ) — *বুখারায় বাসারায়ন মায় চানাইদে হিনায় সাংগ।*

(বুখারায় বাসারায়কে ভাত খাবে কিনা জিজ্ঞাসা করল)

ঙ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *কসমরায় সাংখা, "নাঙ অমলদে?"*

(কসমরায় জিজ্ঞাসা করল, "তুমি অমল কিনা?")

*বুইবায়* (পরোক্ষ) — *কসমরায় আন সাংখা আঙ অমলদে।*

(কসমরায় আমাকে জিজ্ঞাসা করল আমি অমল কিনা)

## দাগিমুঙ ককবীতাং

## (অনুজ্ঞাসূচক বাক্য)

## [Imperative Sentence]

ক) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *কসমতি সাখা, "নীঙ য়াং ফায়দি"।*

(কসমতি বলল, "তুমি এদিকে এসো")

*বুইবায়* (পরোক্ষ) — *কসমতি বন আয়াং থাংনানি সাখা।*

(কসমতি তাকে সেদিকে যেতে বলেছে)

খ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *ফীরীঙনাই সাখা, "নরগ তা কতুগবায়দি"।*

(শিক্ষক মহাশয় বললেন, "তোমারা গোলমাল করিও না")

*বুইবায়* (পরোক্ষ) — *ফীরীঙনাই বরগন কতুগয়ানি বাগীই দাগিখা।*

(শিক্ষক মহাশয় তাদেরকে গোলমাল না করতে নির্দেশ দিলেন)

গ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *সুকুরায় সাখা, "আন কিচা তীয় খান রীদি"।*

(সুকুরায় বলল, "আমাকে একটু জল পান করাও")

*বুইবায়* (পরোক্ষ) — *সুকুরায় বন কিচা তীয় খানরীনানি কয়খা।*

(সুকুরায় তাকে একটু জল পান করাতে অনুরোধ করেন)

ঘ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *বুদলখি সাখা, "থাইচুক থাইসা খাকদি"।*

(বুদলখি বলল, "একটি আম পাড়")

*বুইবায়* (পরোক্ষ) — *বুদলখি আন' থাইচুক থাইসা খাকনানি দাগিখা।*

(বুদলখি আমাকে একটি আম পাড়তে নির্দেশ দিল)

ঙ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *রসমতি সাখা, "তাবুক তা তুকুবায়দি।"*

(রসমতি বলল, "এখন স্নান করো না")

*বুইবায়* (পরোক্ষ) — *রসমতি বন আফুরু তুকুয়ানি দাগিখা।*

(রসমতি তাকে তখন স্নান না করতে নির্দেশ দিলেন)

## সুরিমুঙ ককবীতাং
(প্রার্থনাসূচক বাক্য)

## [Optative Sentence]

ক) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *বিগ্রাসা হিনখা, "মৗতাইরগ, বরগ দাকতি হামৗই বাচাথুন"।*
(ফকির বলল, 'ঈশ্বর, তারা দ্রুতারোগ্য লাভ করুক)

*বুইবায়* (পরোক্ষ) — *বিগ্রাসা মৗতাইরগনি থানি বরগ দাকতি হামৗই বাচাথুন হিনৗই দিয়াইখা।*
(ফকির ঈশ্বরের কাছে তাদের দ্রুতারোগ্য কামনা করেছেন)

খ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *ব হিনখা, "মৗতাইরগ নিনি কাহাম খৗলায়থুন"।*
(সে বলল, 'ঈশ্বর আপনার মঙ্গল করুন")

*বুইবায়* (পরোক্ষ) — *ব মৗতায়রগনি থানি চিনি হামারিনি বাগৗই সুরিখা।*
(সে ঈশ্বরের কাছে আমাদের মঙ্গলের জন্য প্রার্থনা করেছে)

গ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *বুমা হিনখা, "বাবা গড়িয়া, আনি চেরাইন মৗথাঙদি"।*
(মা বললেন, "বাবা গড়িয়া আমার শিশুকে রক্ষা করুন")

*বুইবায়* (পরোক্ষ) — *বুমা বাবা গড়িয়ানি থানি বিনি চেরাইন মৗথাঙনা বাগৗই সুরিখা।*
(মা বাবা গড়িয়ার নিকট তার শিশুকে রক্ষা করতে প্রার্থনা করেছেন)

ঘ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *কাচৗকতি সাখা, "ভগৗবান, আন মৗথাঙজাবাদি"।*
(কাঁচাকতি বলল, "ভগবান আমায় রক্ষা কর")

*বুইবায়* (পরোক্ষ) — *কাঁচাকতি ভগৗবাননি থানি বন মৗথাঙনা বাগৗই সুরিখা।*
(কাঁচাকতি ভগবানের নিকট তাহাকে রক্ষার জন্য প্রার্থনা করেছে)

ঙ) *বাইথাঙ* (প্রত্যক্ষ) — *দুখিরায় সাখা, "অ কাইথর চৗঙন মায়া খায়দি।"*
(দুখিরায় বলল, "হে ঈশ্বর আমাদের দয়া করুন।")

*বুইবায়* (পরোক্ষ) — *দুখিরায় কাইথরনি থানি বঙন মায়া খৗলায়নানি সুরিখা।*
(দুখিরায় ঈশ্বরের কাছে দয়া প্রার্থনা করেছে।)

# বেদেক উলদক (ষষ্ঠ পরিচ্ছেদ)

## *ককলেনামারি* (বিরাম চিহ্ন)

অন্যান্য ভাষার ন্যায় ককবরক ভাষায়ও বাক্যের কোথায় কতটুকু থামিতে হইবে তাহা বুঝাইবার জন্য বিভিন্ন বিরাম চিহ্নের ব্যবহার লক্ষ্য করা যায়। ককবরকে বিরাম চিহ্নকে বলা হয় *ককলেনামারি*।

ককবরক ভাষায় প্রধানতঃ নিম্নলিখিত *ককলেনামারি*-গুলি ব্যবহৃত হয়। যথা —

(১) *থাকমারি* ( ।) — পূর্ণচ্ছেদ বা দাঁড়ি,

(২) *থাকচ'মারি* (,) — পাদচ্ছেদ,

(৩) *কোলন* (ঃ) — কোলন,

(৪) *ড্যাস* (—) — রেখা চিহ্ন,

(৫) *কোলন ড্যাস* (ঃ—) — কোলন ড্যাস,

(৬) *সীংমারি* ( ?) — জিজ্ঞাসা চিহ্ন,

(৭) *কীমাঙমারি* ( !) — বিস্ময় চিহ্ন

(৮) *খুরচামারি* (" ") — উদ্ধৃতি চিহ্ন,

(৯) *হাইফেন* (-) — সংযোজক চিহ্ন,

(১০) *আথুকিরিমারি* (*) — তারকা চিহ্ন,

এখন উপরের *ককলেনামারি*-গুলির ব্যবহারের নিয়ম সম্পর্কে নিম্নে আলোচনা করা হইয়াছে।

(১) ***থাকমারি*** ( ।) ঃ একটি বাক্য যেখানে শেষ হয় সেখানে একটি *থাকমারি* বা দাঁড়ি বসে। যেমন — *কসমতি ফায়খে আঙ থাংনাই* (কসমতি আসিলে আমি যাইব)।

(২) ***থাকচ'মারি*** (,) ঃ সাধারণতঃ কোন বাক্য পড়িবার সময় যেখানে খুব কম সময় বিরামের প্রয়োজন সেখানে *থাকচ'মারি* বা পাদচ্ছেদ বা কমা বসিয়া থাকে। যেমন — *অমিয়, নীঙ তাই আঙ মায় চানাই* (অমিয়, তুমি আর আমি ভাত খাইব)।

**দ্বিতীয়তঃ** বিশেষ্য, বিষেশণ, সর্বনাম এমনকি অব্যয় বা ক্রিয়াপদেও একাধিক পদের পর *থাকচ'মারি* প্রয়োগ করা প্রয়োজন। যেমন — *করমতি ফায়কা, লগি ফায়কা কসমতি* (করমতি আসিল, সঙ্গে আসিল কসমতি)।

**তৃতীয়তঃ** সম্বোধন পদের পরে *থাকচ'মারি* বসিয়া থাকে। যেমন — *তাখুক, য়াং ফায়দি* (ভাই, এইদিকে আসিও)।

**চতুর্থতঃ** নামের সহিত ডিগ্রী বা শিক্ষাগত যোগ্যতা লিখিতে হইলে নামের পরে ও প্রতিটি ডিগ্রীর পরে *থাকচ'মারি* বসিয়া থাকে। যেমন — *করমতি রিয়াং, এম. এ., এল. এল. বি,* (করমতি রিয়াং, এম. এ., এল. এল. বি)।

(৩) **কোলন** (ঃ) ঃ কোন বিষয় সম্পর্কে দ্রষ্টব্য বা জ্ঞাতব্য ইত্যাদি বুঝাইবার জন্য ব্যবহৃত শব্দের পরে *কোলন* বসিয়া থাকে। যেমন — *মালমাতারগ ঃ মুসুক, মিসিপ, মায়ুঙ, পুন আবতাইরগ* (পশু ঃ গরু, মহিষ, হাতি, ছাগল ইত্যাদি)।

(৪) **ড্যাস** (—) ঃ একটি বাক্যের সঙ্গে অপর বাক্যের সম্পর্ক রহিয়াছে বুঝাইবার জন্য প্রথম বাক্যের পরে *ড্যাস* বসিয়া থাকে। যেমন, *আঙ মায় চাঅ* — আমি ভাত খাই।

(৫) **কোলন ড্যাস** (ঃ—) ঃ বাক্যে পরবর্তী কোন কিছুর প্রতি দৃষ্টি আকর্ষণ করা হইলে এই *কোলন ড্যাস* বসিয়া থাকে। যেমন — *তলানি ককবাতাংরগন কক উানজুই বায় সায়দি*ঃ— (নিচের বাক্যগুলিকে বাংলায় অনুবাদ কর ঃ—)

(৬) **সাংমারি** ( ? ) ঃ এইটি প্রশ্নসূচক চিহ্ন। প্রশ্নসূচক বাক্যের শেষে এই *সাংমারি* বা প্রশ্নসূচক চিহ্নটি বসিয়া থাকে। যেমন — *নাঙ তামা খালায় ?* (আপনি কি করেন ?)

(৭) **কামাঙমারি** ( ! ) ঃ আনন্দ, দুঃখ, ঘৃণা, লজ্জা, ভয়, বিস্ময় ইত্যাদি কোন শব্দ বা শব্দসমষ্টির দ্বারা প্রকাশ করিলে তাহার পরে *কামাঙমারি* বা বিস্ময়সূচক চিহ্ন বসিয়া থাকে। যেমন — *আয়া! বেলাই দুখু মানখা* (উঃ! ভীষণ ব্যথা পাইয়াছি)।

(৮) **খুরচামারি** (" ") ঃ অপরের বক্তব্যকে হুবহু উল্লেখ করিতে হইলে বক্তব্যটির উভয় পার্শ্বে *খুরচামারি* বা উদ্ধৃতি চিহ্ন ব্যবহার করিতে হয়। যেমন — *নকসিরায় সাখা, "নাঙ তামা খালায় ?"* (নকসিরায় বলিল, "তুমি কি কর ?")

(৯) **হাইফেন** (-) ঃ দুই বা ততোধিক পদকে একসঙ্গে যুক্ত করিবার জন্য *মানজুমারি* বা হাইফেন ব্যবহার করা হয়। যেমন — *রাং-পুইসা* (টাকা-কড়ি)।

(১০) **আথুকিরিমারি** ( * ) ঃ কোন নির্দিষ্ট বাক্য বা শব্দকে বিশেষ ভাবে প্রদর্শন বা দৃষ্টি আকর্ষণ করিবার জন্য *আথুকিরিমারি* বা তারকা চিহ্ন ব্যবহার করা হইয়া থাকে। যেমন — *ত্রিপুরা হাঅ রয়েল বেঙ্গল কারাই*। * রয়েল বেঙ্গল - মাসা (বাঘ)।

# বেদেক উলসিনি (সপ্তম পরিচ্ছেদ)

## *ককথাইমাঙ সৗলাইমুঙ*

### (শব্দার্থের রূপান্তর)

যে-ভাষা যত বেশী সমৃদ্ধ সে ভাষায় তত বেশী শব্দ-প্রয়োগ বৈচিত্র্য লক্ষ্য করা যায়। ককবরক ভাষায় প্রয়োগের নিপুণতায় একই শব্দ বিশেষ বিশেষ অর্থ প্রকাশ করে থাকে। ককবরকে ইহাকে বলে ***ককথাইমাঙ সৗলাইমুঙ*** বা শব্দার্থের রূপান্তর। এখানে বিশিষ্টার্থে কয়েকটি ***মুঙরৗক***(বিশেষ্য) ও *গরন*(বিশেষণ)-এর প্রয়োগ দেখানো হইয়াছে।

*কক* (কথা)

***কক***— কাহিনী বা গল্প,

*রাজমালাঅ চিনি তিপ্রা রাজারগনি কক তঙগ*— রাজমালায় আমাদের ত্রিপুরার রাজাদের কাহিনী রয়েছে।

***কক***— প্রতিশ্রুতি

*আঙ নন কক রৗখা*— আমি আপনাকে প্রতিশ্রুতি দিলাম।

***কক***— অনুরোধ,

*নৗঙ আনি কক মা নারৗগনাই*— আপনাকে আমার কথা-টা রাখতেই হবে।

***কক***— তর্ক,

*ব বায় কক তানলাই সৗবা পাই*— তার সঙ্গে কথা-য় কে পারবে!

***কক***— অপ্রিয় কথা,

*বন কক কিচাসৗক সাই খৗনা রিখা*— তাকে কিছু কথা শুনিয়ে দিলাম।

## *মকল* (চোখ)

***মকল কিয়ক*** — চোখ খোলা,

*তাবুকসে আনি মকল কিয়গ'* — এখন আমার চোখ খুলেছে।

***মকল বুকুর*** — চোখের পর্দা,

*বিনি মকল বুকুর কীরাই হিনাই-ন ম কক সারাগ'* — তার চোখের পর্দা নেই বলেই একথা বলতে সাহস পায়।

***মকল চীং*** — চোখ রাঙানো,

*আঙ নন তীমা কক সাখা, নীঙ মকল চীংগীই তঙ* — আমি তোমাকে কি এমন কথা বললাম যে তুমি চোখ রাঙাচ্ছ।

***মকল কাই*** — নজর রাখা/দৃষ্টি আকর্ষণ করা,

*নীঙ মকল মা কাইনাই* — তোমাকে নজর দিতে হবে।

***মকল কিঁয়র*** — চোখ লাগা,

*বুয়নি কাহাম নুকখে বিনি মকল কিয়র'* — অন্যের ভাল দেখলে তার চোখ লাগে।

## *য়াক* (হাত)

***য়াক তঙ*** — প্রভাব থাকা/হাত থাকা,

*অ সামুঙগ বিনি য়াক কীরাই* — এই কাজে তার হাত নেই।

***য়াগ' চব*** — হাত করা/বশ করা,

*লালাসি ফুনুগীই আন য়াগ' চব মানগীলাক* — প্রলোভন দেখিয়ে আমাকে বশ করতে পারবে না।

***য়াক রী*** — হাত দেওয়া /আরম্ভ করা,

*আঙ মিয়া-ন সামুঙগ য়াক রীখা* — আমি গতকালই কাজে হাত দিয়েছি।

***য়াক ফলক*** — হাত বাড়িয়ে দেওয়া,

*নীঙ য়াক ফলগয়াখে আঁংগীলাক* — আপনি হাত না বাড়ালে হবে না।

***য়াক তিসা*** — হাত তোলা/প্রহার করা,

*নগেন মনুনি সাগ' য়াক তিসাখা* — নগেন মনুর গায়ে হাত তুলেছে।

## *বখরক* (মাথা)

***বখরক*** — শ্রেষ্ঠ ব্যক্তি বা প্রধান ব্যক্তি,

*ব সুপ্রীম কোর্টনি বিচার বখরক তঙমানি* — তিনি সুপ্রীম কোর্টের প্রধান বিচারক ছিলেন।

***বখরক তুং*** — মাথা গরম করা,

*আসীক বখরক তা তুংদি,কৗচাং কৗচাংখে উানসুগদি* — মাথা গরম করো না, শান্তভাবে চিন্তা কর।

***বখরক চা*** — মাতা খাওয়া/দিব্যি দেওয়া,

*আনি বখরক চাদি, মৗতৗই সামুঙ তাঙখে* — 'মাথা খাও' এমন কাজ করলে।

***বখরগ' হাব*** — মাথায় ঢোকা/বোধগম্য হওয়া,

*ম কক নিনি বখরগ' হাবয়াদে?* — এ কথাটা কি তোমার মাথায় ঢোকছে না?

***বখরক পায়*** — মাথা কেনা/বশীভূত করা,

*রাং সলক রৗই ব আনি বখরক পায়না নায়ৗ* — টাকা ধার দিয়ে তিনি আমার মাথা কিনতে চাইছেন।

***বখরক কৗরৗই*** — মাথা কাঁচা,

অঙ্কঅ বিনি বখরক কৗরৗই — অঙ্কে তার মাথা কাঁচা।

## *খুনজু* (কান)

***খুনজু রৗ*** — কান দেওয়া/গ্রাহ্য করা,

*কক হাময়াঅ খুনজু তা রৗদি* — বাজে কথায় কান দিও না।

***খুনজু চাক*** — কানপাতা/মনযোগ দিয়ে শোনা,

*খুনজু চাগৗই তৗমা খৗনাই তঙ* — কান পেতে কি শুনছ?

***খুনজুঅ ফায়*** — কানে আসা/শ্রুতিগোচর হওয়া,

*বিনি কক আনি খুনজুঅ ফায়কা* — তার কথা আমার কানে এসেছে।

***খুনজু নাথঙ ঔং*** — কান ঝালাপালা হওয়া,

*বঙনি কক খৗনাতে খৗনাতে অনি খুনজু নাথঙ ঔংখা* — তাদের কথা শুনতে শুনতে আমা কান ঝালাপালা হল।

***খুনজুঅ খিকৗলাই*** — গোচরে আনা,

*ম কক আঙ বিনি খুনজুঅ খিকৗলায়ানৗ* — এ কথা আমি তার গোচরে আনব।

## *বুখুক* (মুখ)

***বুখুগ' তুব*** — মুখে আনা/উচ্চারণ করা,

*কক সিত্রা বুখুগ' তা তুবদি* — বাজে কথা মুখে এনো না।

***বুখুক মুথুব*** — মুখ বন্ধ করা/বিরত রাখা,

*রাং রৗই বিনি বুখুক মুথুবৗই রৗখা* — টাকা দিয়ে তার মুখ বন্ধ করে দিয়েছি।

***বুখুক তঙ*** — বচনশক্তি থাকা,

*বুখুক তঙসাক কিরিমা তামগৗই* — মুখ থাকতে ভয় কিসে।

***বুখুগ' ফায়*** — মুখে আসা/বলিবার প্রবৃত্তি হওয়া,

*বিনি বুখুগ' ফা-মা জতত সায় খিবৗ* — তার মুখে যা আসে তাই বলে।

## *য়াকুং* (পা)

***য়াকুং*** — পা,

*মালমাতা হিংকাই-ন য়াকুং কঙবৗরৗই* - পশু মানেই চারপা বিশিষ্ট।

***য়াকুংগ কৗলাই*** — পায়ে পড়া/কাকুতি-মিনতি করা,

*বড়বাবুনি য়াকুংগ' কৗলাই তঙদি, চাকরি মানাই* — বড়বাবুর পায়ে পড়ো, চাকুরী পাবে।

***য়াকুং রম*** — পায়ে ধরা/তোষামোদ করা,

*বিনি য়াকুং রমখে লাভ অৗংনাই* — তার পায়ে ধরলে লাভ হবে।

***য়াকুংগ থক ফুল*** — পায়ে তেল দেওয়া,

*সাকবরম বুচিনাই বরক বুয়নি য়াকুংগ থক ফুলয়া* — আত্মসম্মানবোধ ব্যক্তি অন্যের পায়ে তেল দেয় না।

***য়াকুং রৗ*** — পা বাড়ানো/অগ্রসর হওয়ার জন্য পা সঞ্চালন,

*সামুঙ হাময়াঅ য়াকুং রৗয়াই তঙমান চাঅ* — খারাপ কাজে পা না বাড়ানোই শ্রেয়।

উপরি উক্ত শব্দগুলি ছাড়াও ককবরকে এমন অনেক শব্দ আছে ব্যবহারিক ক্ষেত্রে বাক্য ভেদে বিভিন্ন অর্থ প্রকাশ করে।

## অষ্টম অধ্যায়

# বীখাক উলচার

## বেদেক পুইলা (প্রথম পরিচ্ছেদ)

### কক খচরমুঙ (বহুপদের একপদীকরণ)

| | | |
|---|---|---|
| *আচায় দরপনি সিমি থীয়াসাক* | — | *লাংমা তঙসাক* |
| (জন্ম থেকে মৃত্যু পর্যন্ত) | | (আজীবন) |
| *আমানি বদলা আমা* | — | *মাতয়* |
| (মায়ের বদলে মা) | | (বিমাতা) |
| *আপসা কীলীয়ন বাদুল রানাই* | — | *কুমাজীক* |
| (আতুর ঘরে শিশুনারি ছেদকারিনী) | | (ধাত্রী) |
| *আমানি হানকজীক* | — | *আতয়জীক* |
| (মায়ের বোন) | | (মাসি) |
| *আমানি ফায়ুঙ* | — | *মামা* |
| (মা-র ছোট ভাই) | | (মামা) |
| *আফানি সীলাই অকরা* | — | *য়ঙ* |
| (বাবার জেষ্ঠ্য ভ্রাতা) | | (জ্যাঠামশাই) |
| *আফানি কুসু* | — | *খীরা* |
| (বাবার ছোট ভাই) | | (কাকা) |
| *আঙখীরানি হিকজীক* | — | *আঙখিরিজীক* |
| (আমার কাকার পত্নী) | | (কাকিমনি) |
| *আঁংমুঙরগ সই সই সিনাই* | — | *সই সিকীরীঙ* |
| (সম্যক জ্ঞান আছে যার) | | (বিজ্ঞানী) |
| *উাইসা অকতীইখে তেই অকতীইয়া* | — | *থালিকবানজি* |
| ( যে নারীর একটি মাত্র সন্তান) | | (কাকবন্ধ্যা) |

*লাচিমা হাই সামুঙ* — *লচাচিমাসিনচা*
(লজ্জা পাবার যোগ্য) (লজ্জাজনক)
*উল' আচায়নাই* — *কুসু*
(পশ্চাতে জন্মেছে যে) (অনুজ)
*সৗকাঙ আচায়নাই* — *অকরা*
(অগ্রে জন্মেছে যে) (অগ্রজ)
*উকলগ' বুয়নি মুঙগৗই কক সানাই* — *বুয়ন সেজানাই*
(পশ্চাতে পরের নিন্দা করে যে) (পরনিন্দুক)
*ৗাক তনিমা নক* — *ৗাহানক*
(শূকর রাখার ঘর) (শূকরালয়)
*ৗাকন চাথাই চারিমা তৗক* — *ৗাহাতৗক*
(শূকরকে খাবার খাওয়ানোর হাড়ী) (শূকর-হাড়ী)
*ৗাকন চাথাই রিমা মানৗই* — *ৗাক রাঙখুঙ*
(শূকরকে খাবার দিতে ব্যবহৃত বস্তু) (শূকর-হাতা)
*ৗাবায় ৗাজাক রি বকসামা মানৗই* — *মাজাঙ*
(বাঁশবোনা কাপড় ছড়ানের বস্তু) (বাঁশ মাচা)
*ৗাক বৗরৗয় বৗসা মানজাক* — *ডাকমা*
(ছানা প্রাপ্ত শূকরী) (শূকর-মাতা)
*কৗবাংমা সৗরৗঙগৗই খাঅ চবজাক* — *এলেম কৗরৗঙ*
(কোন বিষয়ে বিশেষ ভাবে জানেন যিনি) (বিশেষজ্ঞ)
*কাইজাকনাই চৗলান চুবানাই* — *আয়া*
(বিয়ে বাড়ীর বরকে সাহায্যকারী) (বর সাহায্যকারী)
*কাইজাকনাই বৗরৗয়ন চুবানাইজৗক* — *আয়াজৗক*
(বিয়েবাড়ীর কনেকে সাহায্যকারী মহিলা) (কনে সাহায্য কারীনী)
*কাইজাক ফুরু চৗলানি লগিঅ থাংনাইরগ* — *চৗলানসঙ*
(বরের সহযাত্রী যারা) (বরযাত্রী)
*কাইজাকফুরু বৗরৗয়নি লগিঅ তঙসকনাইরগ* — *বরৗয়সঙ*
(কন্যার সহযাত্রী যারা) (কনে যাত্রী)
*কুঙকিলা পুঙমুঙ* — *কুহু কুহু*
(কোকিলের রব) (কূজন)
*কাহাম হাময়া ৗানসুকনা রৗঙজায়া* — *সুসুঙ*
(ভাল মন্দ বোধ নেই যার) (নির্বোধ, অবোধ)

*কাহাম হাময়া, উানসুগীই য়াপরি সেনাই বরক* — *উানসুক কীরীঙ*
(ভাল মন্দ চিন্তা করে কাজ করেন যিনি) (চিন্তাবিদ)
*খুনজুঅ কানমা সীনামজাক খুম* — *উাখুম*
(কর্ণে পরিধেয় ফুল) (কর্ণফুল)
*খুনজুনি বীলাম* — *খুনজুলাম*
(কর্ণের ছিদ্রপথ) (কর্ণছিদ্র)
*খুমন সলনাই মুই* — *মুইখুমু*
(ফুলের সদৃশ সব্জী) (মাসরুম)
*খীনাই সিলমানি সেং বীসা* — *সেংসা*
(মাথা নেড়ার যন্ত্র বিশেষ) (খুর)
*খরগ' বুলজাকনাই রি* — *পাকুরি*
(মাথায় পেচানো কাপড়) (পাগরি)
*খরগ' বীখনাই কীরীই* — *পিলানদা*
(মাথায় চুল নেই যার) (নেড়া)
*খরগ সেদেরীই খীনাই রাজাক* — *খরকথুনতা*
(মুণ্ডিত মস্তক যার) (মুণ্ডিত মস্তক)
*খরকসানি সামুঙ য়াচাকসকনাই* — *য়াকচু*
*খী-ব, খীইঅ, তী-ব তীইঅ* — *খীইসুমু তীইসুমু*
(টকও লাগে মিষ্টিও লাগে) (টকমিষ্টি)
*চবাঅ বুয়ন মেচেননাই* — *কীপলাই*
(যুদ্ধে জয় করেছেন যিনি) (বিজয়ী)
*চবাঅ বুয়নি য়াগ' চেননাই* — *কেচেন*
(যুদ্ধে পরাজিত হয়েছেন যিনি) (বিজিত)
*চা-ব চাকয়া, চাকয়াই-ব তঙয়া* — *চাক র-র*
(পূর্ণরাঙাও নয়, অরাঙাও নয়) (ইসৎ রাঙা)
*চীলা-ব য়া রীবীয়-ব য়া* — *গুরুমান*
(পুরুষও নয়, স্ত্রীও নয়) (হিজরা)
*চেরায়ফুরুনি সিমি* — *চেরায় থাঙসিনি*
(শৈশবকাল হতে) (আশৈশব)
*চালায় কাইসানি বরকরগ* — *সাক-চালাই*
(সঙ্গী হিসাবে বিচরণ করে যে) (সহচর)

| | | |
|---|---|---|
| *চাঙগ বরমা ফারাসা রি* | — | *পুদরি* |
| (কোমর তাঁতে ব্যবহৃত ছেড়া টুকরো কাপড়) | | (নেংটি) |
| *চানা মায় কীরাই* | — | *মাচায়া* |
| (যার ভাতের অভাব আছে) | | (হাভাতে) |
| *জততনি কুসু* | — | *থাইথাক* |
| (সকলের ছোট) | | (সর্ব কনিষ্ঠ) |
| *জততনি সীকাঙ আচায়নাই বীসা* | — | *অকীরাসা* |
| (সর্ব জ্যাষ্ঠ যে পুত্রসন্তান) | | (জ্যাষ্ঠ পুত্র) |
| *জততনি সীলাই হামজাককুকমা বীসা* | — | *খাচুকসা* |
| (সর্বাধিক স্নেহের সন্তান) | | (স্নেহভাজন) |
| *জততনি কুসু য়াসি* | — | *য়াসি কতই* |
| (সর্ব কনিষ্ঠ যে আঙ্গুল) | | (কনিষ্ঠা) |
| *জততনি কুতুর য়াসি* | — | *য়াসিমা* |
| (সর্ব বৃহৎ যে আঙ্গুল) | | (বৃদ্ধাঙ্গুল) |
| *জততনি কতর বায়* | — | *বায়কতর* |
| (বড় যে দিদি) | | (বড়দি) |
| *জততনি কতর দারা* | -- | *দাকতর* |
| (বড় যে দাদা) | | (বড়দা) |
| *তক হাই ফিলিক ফালাক আঁংতীরাংনাই* | — | *তকবাইলিক* |
| (মুরগীর ন্যায় এদিক-ওদিক যাওয়া) | | (চঞ্চলমতি) |
| *তীয়মা খরনীয়নি বীপীরা* | — | *তীয়পীরা* |
| (দুইটি নদীর মিলনস্থল) | | (নদীসঙ্গম) |
| *তীয় বীপীরাঅ সীকাঙ তঙবুনাই* | — | *তিপ্রা* |
| (নদীসঙ্গমে অগ্রে আগন্তুক যারা) | | (ত্রিপুরী) |
| *তু-ব তুংয়া, তুংয়াই-ব তঙয়া* | — | *তুংলুলুক* |
| (গরমও নয়, ঠাণ্ডাও নয়) | | (ইসৎ গরম) |
| *তী-ব তীইয়া, তীইয়াই-ব তঙয়া* | — | *তীইলীলীক* |
| (মিষ্টিও নয়, অমিষ্টিও নয়) | | (ইসৎ মিষ্টি) |
| *তালুকাঅ বীখীনাই কীরাই* | — | *পিলানদা* |
| (তালুতে চুল নেই যার) | | (নেড়া) |
| *তীয় খকমা দীখীই* | — | *তীয়দুক* |
| (জল তোলার দড়ি) | | (জলদড়ি) |

come here. There was arrangement for nearly ten thousand students' accommodation here. They learnt the Buddhist religion, Arts and Science. Many Scholars of Bengal would teach here. They had great reputation. Only a small number of relics of the Nalanda University can be see today.

বাংলা : তোমরা হয়তো নালন্দা বিশ্ববিদ্যালয়ের নাম শুনিয়াছ। বিখ্যাত চীন পর্যটক হিউয়েন সাঙ্ এই বিদ্যাপীঠে আসিয়াছিলেন। এশিয়ার বিভিন্ন স্থান হইতে ছাত্ররা এখানে আসিত। এখানে প্রায় দশ হাজার ছাত্রের বাসের ব্যবস্থা ছিল। তাহারা বৌদ্ধধর্ম, কলা ও বিজ্ঞানে শিক্ষালাভ করিত। বাংলাদেশের অনেক পণ্ডিত এখানে অধ্যাপনা করিতেন। তাঁহাদের বেশ খ্যাতি ছিল। আজ নালন্দা বিশ্ববিদ্যালয়ের সামান্য চিহ্ন দেখিতে পাওয়া যায়।

ককবরক : *নরগ নালন্দা বিশ্ববিদ্যালয়নি বুমুঙ খীনাখানা। মুঙগীনাঙ চীননি বেরাই-ফায়নাই হিউয়েন সাঙ অর' ফায়মানি। এশিয়ানি জাগা কীবাংমানি সীরীংনাইরগ অর পরি ফায়'। আর' খরগ চিসাইসীক সীরীঙনাইরগ তঙগীই মান'। বরক বৌদ্ধ ধর্ম, আর্ট তাই বিজ্ঞানন' তীয়াই সীরীঙগ। বাংলাদেশনি সিকীরীং কীবাংমা আফুরু অর' পরি রীঅ। বঙনি বুমুঙ-ব পেরজাক তঙমানি। তাবুক নালন্দা বিশ্ববিদ্যালয়নি মারি কিচিসা সিমিসে নুগজাগ'।*

**22.** Do you want to prosper in life? If so, talk less and work more. Only the idle talk much. The idle persons find faults with other. An idle brain is the devil's workshop. Those who have working habit do find no time to criticise others. They have not sufficient time at their disposal to waste.

বাংলা : তুমি কি জীবনে উন্নতি করতে চাও ? তাহলে কথা কম বল, কাজ বেশী কর। কেবল অলস লোকেরা বেশী কথা বলে। যারা অলস লোক তারা অপরের ক্রটি খুঁজে বেড়ায়। অলস মস্তিষ্ক শয়তানের কারখানা। যারা কাজের লোক তারা অপরের সমালোচনা করার সময় পায় না। অপচয় করার মত সময় তাদের হাতে থাকে না।

ককবরক : *নীঙ নিজিনি লাংমান কিয়গ রীনাদে নায়? হিংকাই কক খাইউই সাদি, সামুঙ কীবাং খীলায়দি। সেলের বরক সিমিসে কক কীবাং সাঅ। সেলের বরক বুয়নি কর'মুঙ সিমি রুতুগীই হিম'। সেলের বমতম সইতাননি কারখানা। সামুঙ খীলায়নাই বুয়ন তেনতাইনানি জরা মায়া। অসইখে লাই রীনানি জরা বঙনি য়াগ' কীরীই।*

**23.** We are students. We are young in age. We dream. We suffer and again inspired with zeal. We are fond of noble ideals. We hate selfishness. We raise voices of protest whatever is wrong. We are

fearless. The nation expects a lot from us. We have determination to fulfil that expectation.

**বাংলা ঃ** আমরা ছাত্র। বয়সে নবীন। আমরা স্বপ্ন দেখি। দুঃখ পাই, আবার উৎসাহে নেচে উঠি। মহৎ আদর্শ আমাদের ভাল লাগে। স্বার্থপরতাকে আমরা ঘৃণা করি। যা কিছু অন্যায় তার প্রতিবাদ করি। আমরা নির্ভীক। আমাদের সম্বন্ধে জাতির আশা অনেক। সে আশা পূর্ণ করার দৃঢ় সংকল্প আমাদের আছে।

**ককবরক ঃ** *চাঁঙ সাঁরাঁঙনাইসঙ। উমর' চাঁঙ সিকলা। চাঁঙ ইমাং নুগ'। দুখু মান', তাইস্য খাতুংগাঁই মাঁসালাইঅ। আদর্শ কাহামন চাঁঙ হামজাগ'। বাইথাঙনি হামারি সানমুঙন' চাঁঙ ছেলেংগ। অইনায়নি বিরুদ্ধে চাঁঙ খরাঙ তর রাঁঅ। চাঁঙ মুঙসা কিরিয়া। চাঁঙন তাঁয়াঁই জাতিনি অসাত কাঁবাংমা। বঙনি অসাতন' চারাঁই তিসানা বাগাঁই চাঁঙ সাঁমাই তাঙজাক।*

**24.** It was the 2nd Magh of the Bengali year 1340. The time was about 2 p.m. I was reading to me the floor of my maternal uncle's house. It appeared to me the chair and the table were rocking. Then turned my eyes and saw that the walls on all sides had begun to away. I came to realise that it was an earthquake. If I stayed within, I could not survive. Hue and cry rang all around. We all came rushing to the meadow. The house broke down just a little after.

**বাংলা ঃ** ১৩৪০ সালের ২রা মাঘ। বেলা প্রায় ২টা। মামার বাড়ীতে দোতলায় বসিয়া পড়িতেছি। মনে হইল চেয়ার ও টেবিল দুলিতেছে। চাহিয়া দেখি চারিদিকে দেয়ালও দুলিতে আরম্ভ করিয়াছে। বুঝিলাম ভূমিকম্প। ঘরের মধ্যে থাকিলে আর বাঁচিব না। চারিদিকে তখন উচ্চ চীৎকার উঠিয়াছে। আমরা সকলে ছুটিয়া মাঠে আসিয়া পড়িলাম। একটু পরেই বাড়িখানা ভাঙ্গিয়া পড়িল।

**ককবরক ঃ** *বাংলা ১৩৪০ সননি মাঘ তালনি ২ তারিখ। সারিকনি দামনাঁয় তাম র-র, মামাসঙনি নগ' মালাকাঁনাঁয়' আচুগাঁই আঙ পরিই তঙমানি। খাঅ কাখা চেয়ার বায় টেবিল লিলাগাঁই তঙখা। নায়সিক নায়' বারাবাইচিংনি দেওয়ালরগ-ব লিলাগাঁই তঙখা। বুচিখা বাংলা ফায়খা। নগ বিসিং তঙখাই তেই থাঙগ্রাক। বারাবাইচিং আফুরু চিরিক-মকর' চলি তঙখা। চাঁঙ জতত-ন খাপরুমাঁই নখলাঅ অঙখর ফায়খা। সাঁরাপসা উল'-ন অ নক বায়াঁই কাঁলাইখা।*

**25.** Derozeo died at the age of twenty two. What did he want to do? - to build up men. What sort of men? - men full of vitality,

thirsting for knowledge. Those who are young not only in age but also in mind and soul. Derozeo knew that it is the young who had to shoulder responsibility through ages to build up the new world and he could do that. We, therefore, remember and respect him.

বাংলা ঃ ডিরোজিও মারা গিয়েছিলেন বাইশ বছর বয়সে। তিনি কী করতে চেয়েছিলেন? মানুষ গড়তে চেয়েছিলেন। কী মানুষ? প্রাণবন্ত জ্ঞানপিপাসু মানুষ। যারা শুধু বয়সে নয়, মনে এবং প্রাণেও তরুণ। ডিরোজিও জানতেন যুগে যুগে নতুন পৃথিবী গড়বার ভার তরুণদেরই নিতে হয় এবং তিনি তা পেরেছিলেন। তাই তাঁকে আমরা স্মরণ করি, শ্রদ্ধা করি।

ককবরক ঃ *ডিরোজিওনি উমর বিসি নীয়চিনীয় ফুরু থীয়জাখা। ব তীমা খীলায়না নায়মানি? বরক সীনামনা নায়মানি। তীমা বরক? বীখা কীথাঙ সিকাংজাগনাই বরক, বরগন জেরগ উমর বায় সিমি য়া, লাংমা বায় বীখাঅ-ব সিকলা। ডিরোজিও সিঅ যুগ যুগ রমীই হায়ুঙ কীতাল সীনামনানি পজা সিকলা রগন-ন য়াচাগনা নাঙগ তাই ব খীলায় মানখা। অমবায় চীঙ বন মুয়তু খীলায়', খুলুমমুঙ য়াফার'।*

26. After having travelled in England and America Rabindranath came back home in 1913. That year on November 15 there reached a good news in India. The poet was then at Santiniketan. The news was that he had been awarded the Noble Prize in Literature. In a minute his life was crowned with success. Never before the Whites honoured the culture and civilisation of the Blacks in this fashion.

বাংলা ঃ ইংল্যাণ্ড ও আমেরিকা ভ্রমণ শেষ করে কবি রবীন্দ্রনাথ দেশে ফিরে এলেন ১৯১৩ খ্রীষ্টাব্দে। এই বছর ১৫ই নভেম্বর ভারতবর্ষে পৌঁছল এক সুসংবাদ। কবি তখন শান্তিনিকেতনে। খবর এল তিনি সাহিত্যে নোবেল পুরস্কার পেয়েছেন। এক নিমেষে তাঁর জীবন সাফল্যে ভরে উঠল। এর আগে আর কখন এমনভাবে কালো মানুষের সভ্যতাকে সাদা মানুষ সম্মান জানায় নি।

ককবরক ঃ *ইংল্যাণ্ড বায় আমেরিকা বেরাইমানি উল' ককলবনাই রবীন্দ্রনাথ হাঅ কিফিল ফায়খা ১৯১৩ খ্রীষ্টাব্দঅ। আ বিসিনি নভেম্বর তালনি ১৫ তারিখ হা ভারত ককতীমা কাহাম কাইসা ফায় সকফায়খা। ককলবনাই আফুরু শান্তি নিকেতন'। খবর সকফায়খা ব ককরীবাইঅ নোবেল পুরস্কার মানখা। মুকফিলিকসানি বিসিংন বিনি লাংমা বলাই কীপুলীঙ অীংখা। বনি সীকাং কুনুফুরু-ন সাক কসম বরকরগনি সভ্যতান' সাক কুফুর বরক বরম ফুনুগয়াখী।*

27. God has made this beautiful Universe. He is very merciful. We cannot see Him. To His eyes the low and high all are equal. He has given us all necessary things. We cannot live even for a moment without His grace. He has given us eyes, ears and noses etc. Let us pray to God, 'O God! make us men, give us wisdom, give us strength'.

বাংলা ঃ ভগবান এই সুন্দর বিশ্ব সৃষ্টি করিয়াছেন। তিনি পরম করুণাময়। আমরা তাঁহাকে দেখিতে পাই না। তাঁহার চোখে ছোট-বড় সবাই সমান। তিনি আমাদের প্রয়োজনীয় সমস্ত জিনিস দিয়াছেন। তাঁহার অনুগ্রহ ব্যতীত আমরা এক মুহূর্তও বাঁচিতে পারি না। তিনি আমাদের চক্ষু, কর্ণ, নাসিকা ইত্যাদি দিয়াছেন। চলো, আমরা ভগবানের নিকট প্রার্থনা করি, "হে ভগবান, আমাদের মানুষ কর, আমাদিগকে জ্ঞান দাও; শক্তি দাও।"

ককবরক ঃ *কাইথর অ নায়থক হায়ুঙন' সীনামখা। ব বেলাই খা কতর। চীঙ বন নুগয়া। বিনি মকল' কীরীই-গীনাঙ জতত-ন বাকসা। ব চিনি নাঙমানি জতত মানীই-খীনীই রীহখা। বিনি দয়া য়াসা চীঙ মুকফিলিকসা ফানী থাঙগীই মানয়া। ব চীঙন মকল, খুনজু বুকুঙ আকরঁগ রীহখা। হিমদি, চীঙ কাইথরন সুরিলাইগ্রানা "অ কাইথর, চীঙন বরক সীনামদি, চীঙন এলেম রীহরদি; ফান রীহরদি।"*

28. Civilisation does not mean some beautiful houses, roads and streets. – Civilisation does not mean good standards of food and clothing – Civilisation is the full manifestation of humanity. Men have made many impossible things possible with the help of science. But it seems yet that men are about to lose something. The Civilisation of the country is kept alive by love, service, sacrifice and spirituality. It is unfortunate that today the erosion of all these values is leading the world civilisation gradually towards destruction. To live in this world these values are to be reawakened through the medium of education.

বাংলা ঃ সভ্যতা মানে কতকগুলি সুন্দর ঘরবাড়ী ও রাস্তাঘাট নয়, সভ্যতা মানে শুধু ভাল খেয়ে পরে থাকা নয়। — সভ্যতা হচ্ছে মনুষ্যত্বের পরিপূর্ণ বিকাশ। — মানুষ বিজ্ঞানের সাহায্যে আজ অনেক কিছু অসম্ভবকে সম্ভব করেছে। কিন্তু তবুও মনে হয় মানুষ যেন কিছু একটা হারাতে বসেছে। প্রেম, সেবা, ত্যাগ ও আধ্যাত্মিকতা দেশের সভ্যতাকে বাঁচিয়ে রাখে। দুঃখের বিষয় আজ এইসব মূল্যবোধের অবক্ষয় বিশ্বসভ্যতাকে ক্রমশ ধ্বংসের দিকে নিয়ে যাচ্ছে। পৃথিবীতে বাঁচতে হলে শিক্ষার মাধ্যমে এইসব মূল্যবোধের পুনর্জাগরণ ঘটাতে হবে।

ককবরক ঃ সভ্যতা হীনখে নায়থক নগ-হুক বায় লামা কিচাসীক সিমি বুজগয়া, সভ্যতা হীনখে চামা কানমা সিমিয়া। — সভ্যতা আঁংখা মুনুইসুনি তঙমুঙন' কিয়ক রিসুগনানি, — বরক সই সিমানি জারে তাবুক চারাঁই থগয়া সামুঙ কিচাসীকন চারাঁই মানখা। তব ফানী খা কাঅ বরক তাঁমাজানি কাঁমাজাগাঁই তঙখা। হামজাগমুঙ, সেবা, ত্যাগ তাই আধ্যাত্মিকতা হানি সভ্যতান মাঁথাঙগাঁই মান'। খাঅ নাঙমানি কক তাবুক অমতাঁই মুইল বুচিলাইমা, খাইরাঁকমা বায় হায়ুঙনি সভ্যতা কমর রাঁরাঁক। হা সাকাঅ থাঙ তঙনানি হীনখে রাঁওনানি বিসিংতাঁই অমতাঁই মুইল' বুচিমান' মাঁথাঙফিনা নাঙনাই।

**29.** He came back from school. His mother asked him, "Child, where has the bread behind your books come from? See, rows of ants are moving towards the almirah of books". The boy felt ashamed at this question. At last he said, "Mother, I give two breads out of my share of food to the old beggar woman on the front road of our house. The old woman did not come yesterday. So I have kept those two breads in the almirah'. His mother then embraced the boy. Do you know who the boy was? He is Netaji Subhash Chandra Bose.

বাংলা ঃ বিদ্যালয় থেকে ফিরে এল। মা তাকে জিজ্ঞেস করলেন, "খোকা, তোমার বইয়ের পেছনে রুটি কোত্থেকে এল? দেখ সারি সারি পিঁপড়ে বইয়ের আলমারির দিকে চলছে। " এই প্রশ্নে ছেলে বড় লজ্জায় পড়লে। শেষে সে বললো, "মা, আমার খাবার থেকে দু'খানি রুটি রোজ বাড়ির সামনের রাস্তার ভিখারী বুড়িকে দিই। বুড়ি কাল আসে নি, তাই রুটি দু'খানা আলমারিতে রেখে দিয়েছি।" মা তখন ছেলেকে জড়িয়ে ধরলেন। এই ছেলেটি কে জান? ইনিই নেতাজী সুভাষচন্দ্র বসু।

ককবরক ঃ রাঁওনগনি কিফিল ফায়খা। বুমা বন সাঁংগ, "মনাই, নিনি পুথিনি উকলগ রুতি বাঁরনি ফায়খা? নায়সিগদি বাঁতাং বাঁতাংখে মুইসুরুম পুথিনি আলমারি বাঁখাক থাং তঙখা।" অ কক খাঁনাউই চেরাই মারখে-ন লাচিজাগখা। উল' ব সাঅ, "মা, আনি চামানি রুতি লেপনাঁয় সালবুরুম বুরুম চিনি নগনি বাঁসকাংগ লামা গানানি বিগ্রা বুরিজাঁকন রাঁঅ। আ বুরিজাঁক মিয়া ফায়াখু, আবাগাঁই রুতি লেপনাঁয় আলমারিঅ তনাঁই রাঁখা।" বুমা আফুরু বাঁসাজালান কাঁবাগাঁই রমখা। অ চেরাই সাঁবা সিদে সি? ব-ন নেতাজী সুভাষচন্দ্র বসু।

**30.** The boat of Bhaktaram is made of the sheets of hard wood. Bhaktaram sells that boat at a cheap rate. Saktinath Babu buys it. Saktinath and Muktinath are two brothers. The locality they live at is called Jelebasti. His house is very big. A river flows in front of it

and a big road runs behind it. His gate-keeper Saktu Singh and Akram Misra wrestle every morning.

বাংলা ঃ ভক্তরামের নৌকা শক্ত কাঠের তক্তা দিয়ে তৈরী। ভক্তরাম সেই নৌকা সস্তা দরে বিক্রী করে। শক্তিনাথবাবু কিনে নেন। শক্তিনাথ আর মুক্তিনাথ দুই ভাই। যে পাড়ায় থাকেন তাহার নাম জেলে বস্তি, তাঁর বাড়ী খুব মস্ত। সামনে নদী, পিছনে বড় রাস্তা। তাঁর দারোয়ান শক্তু সিং আর আক্রম মিশ্র রোজ সকালে কুস্তি করে।

কককবরক ঃ *ভক্তরামনি রীং কাত কীরাকনি তক্তা বায় সীনামজাক। ভক্তরাম আ রীং দাম কীলায়খে ফাল'। শক্তিনাথবাবু পায়ীই নাঅ। শক্তিনাথ বায় মুক্তিনাথ তাখুকনীয়, বরগ তঙনাই কামিনি বুমুঙ জেলে বস্তি, বিনি নগ বেলাই কতর। বীসকাংতীই তীয়মা, উকলগতীই লাহার কাইসা তঙগ। বিনি দগা মীরীগনাই শক্তু সিং তাই আক্রম মিশ্র সাল বুরুম বুরুম-ন ফুঙগ সলাইঅ।*

**31.** We live in the vast land India. India is one of the ancient countries of the world. This country is full of many resources. Most of the Indians are farmers. They plough lands and grow crops. They are poor. No development of this Country is possible if this poverty is not removed.

বাংলা ঃ আমরা এই বিশাল দেশ ভারতবর্ষে বাস করি। পৃথিবীর পুরাতন দেশগুলির মধ্যে ভারতবর্ষ অন্যতম। এই ভূখণ্ড নানা সম্পদে পূর্ণ। এ দেশের অধিকাংশ লোক গ্রামে বাস করে। ভারতবাসীদের অধিকাংশই কৃষক। তাহারা জমি চাষ করে ও ফসল ফলায়। তাহার দরিদ্র। এই দারিদ্র্য না ঘুচিলে এদেশে কোন উন্নতি সম্ভব নয়।

কককবরক ঃ *চীঙ অ হা কতরমা ভারত' তঙবায়ী। হা সাকানি দেশ কীচামরগনি বিসিং হা ভারত মুঙগীনাঙ কাইসা। অ হা পদরেপদ সম্পদ গীনাঙ। অ হানি বরক কীবাংমা কামিরগ' তঙবায়ী। ভারঅনি বরক কীবাংমা-ন খেতি খীলায়নাই। বরগ আল চুউইঅ তাই মায়-খুল থাই রীঅ। বরগ কীরীইজা। বঙনি অ কীরীই তঙমুঙ সকমরীই মানয়াখে অ দেশনি মুঙসা হামারি অীংগ্লাক।*

**32.** Rakhal is very inattentive to his studies. He does not read attentively even a single day. He can say his lesson not a single day. He does not listen to the new lesson given by the teacher. He looks here and there. Rakhal is very glad to get leave to play. He wants nothing if he can play. He quarrels and beats with all at the time of play. For this reason the teacher always rebukes him.

**বাংলা ঃ** লেখাপড়ায় রাখালের বড় অমনোযোগ। সে একদিনও মন দিয়া পড়ে না। একদিনও পড়া বলিতে পারে না। গুরুমহাশয় যখন পড়া দেন, সে তাহাতে মন দেয় না। কেবল এদিক ওদিক চাহিয়া থাকে, খেলিবার ছুটি হইলে রাখাল বড় খুশী। খেলিতে পাইলে সে আর কিছুই চায় না। খেলিবার সময় সে সকলের সহিতও মারামারি করে। এ কারণে গুরুমহাশয় তাহাকে সতত গালাগালি দেন।

**ককবরক ঃ** *পড়ালেখাঅ রাখাল বেলাই ফিলিক ফালাক। ব সালসা ফানী খা চমাই পরিয়া। ব সালসা ফানী বিনি পড়া রাই মানয়া। ফীরীঙনাই বন' পড়া কীতাল রীফুরু ব খীনায়া আঁংগ। ব য়াং-আয়াং নায়াসিকতঙগ। থুংনানি ছুতি মানখে ব বেলাই তঙথগজাগী, থুংনা মানখে ব তেই কুসতাম সানয়া। থুংফুরু-ব ব বুইন বুঅ তাই উালাইঅ। বনি বাগীই ফীরীঙনাই বন' জতফুরু-ন কুল'।*

**33.** A wayfarer was going along the road. Evening set in as he went on walking. In the darkness, he found himself in the midst of a forest. It was a dense forest. Nothing was visible. He wandered and wandered till at last he lost his way. In the dead of night he saw all on a sudden a big house by the side of the forest. His physical weakness was due to tiredness. He knocked on the closed door of the house again and again shouting, 'Is there any body there? Give me shelter, please".

**বাংলা ঃ** একজন পথিক রাস্তা দিয়ে চলছে। চলতে চলতে সন্ধ্যে হয়ে এল। এদিক অন্ধকারে সে এসে পড়েছে এক বনের মধ্যে। ঘন বন। কিছু দেখা যাচ্ছিল না। লোকটি ঘুরতে ঘুরতে শেষকালে পথ হাঁরিয়ে ফেলল। তারপর অনেক রাত্রে হঠাৎ দেখল বনের ধারে একটা মস্ত বাড়ি। ক্লান্তিতে তার শরীর অবসন্ন হয়ে পড়েছে। সেই বাড়ির বন্ধ দরজায় সে কেবল ধাক্কা দিতে লাগল আর চেঁচাতে লাগল, 'কে আছ, আমায় একটু আশ্রয় দাও'।

**ককবরক ঃ** *লামা তীঙসা রমাই বরক খরকসা হিমাই তঙমানি। হিমতে হিমতে সানজা আঁং তঙখা। য়াং আনদ্রা-কুন্দ্রা ব বলং কাইসাঅ সকফায়কা। বলং কথুক। মুঙসা নুগজাগয়া আঁং তঙমানি। অ বরক গুরিমাং গুরিমাং পাইথাগ' লামা কর'জাগখা। উল' হর কুথুগ আতুমসা আ বলংনি গানা নগ কতর খুংসা নুগ'। লেংজাগীই বিনি বীসাগ বেলসাই ফায়মানি। আ নগনি সজাক দগাঅ ব দাগারমাং দাগারমাং চিরিগীই তঙমানি, "সাবা তঙ, আন কিসা তঙনানি রাদি"।*

# বেদেক উলবা (পঞ্চম পরিচ্ছেদ)

## সালাইমুঙ - সংলাপ

**(Dialogue)**

### ১

**বিষয় ঃ আসন্ন পরীক্ষা / দুই বান্ধবীর কথোপকথন**

***রীগীই ঃ বীসুকাংগ পরীক্ষা / মারে কীনীয়নি ককলাম***

করমতি। *তীমা খবর কসমতি, পরীক্ষা কাসুখা বীলা। বাহাই তিয়ার আঁংখা ?*(কি খবর করমতি, পরীক্ষা তো এসে গেল। কেমন প্রস্তুতি নিলি ?)

কসমতি। *আসীকতসাল রমীই কাহামখে-ন তিয়ার আঁংখা হিনীয় উনসুগমানি। ফিয় পরীক্ষা-ব ফায়রীরীক কিরিমা-ব বাং রীরীক* (এতদিন তো ভালই তৈরী হয়েছি বলে মনে হয়েছিল। কিন্তু পরীক্ষা যতই এগিয়ে আসছে, ততই ভয় বাড়ছে)।

করমতি। *নীঙ হাই তঙমুঙ জততনি-ন। কাহামখে পরিনাইরগনি আমতীই উানাম কীরীই না, চীঙ হাই কিসামিসা পরিনাইরগনি তঙমুঙ নীঙ বায় বাকসা* (তোর মতো অবস্থা সকলেরই। যারা খুব ভাল পড়াশুনা করেছে, তাদের হয়ত এই ভাবনা নেই, কিন্তু আমাদের মতো মাঝারিদের তোর মতো অবস্থা)।

কসমতি। *আঁং মানী। নিনি বাহাই আঁংখা ? ইংরাজীনি খবর তীমা ?* (তা হবে। তোর কেমন হলো ? ইংরেজীর খবর কি) ?

করমতি। *জতত-ন কিসা কিসা পরিখা। সীংমুঙরগ ফীরীংনাই বায় থিক খীলায় নাখা। খা খীলায় মানী নম্বর কাহাম মানাই* (সবই পড়ে রেখেছি। প্রশ্নগুলো

মাষ্টার মশাইকে দিয়ে ঠিক করে নিয়েছি। আশা করি ভাল নম্বর পাব)।

কসমতি। *আঙ ইংরাজী মানয়া। মুতামুতি নম্বর মানখাই-ন চুগ'। ফিয়া ইংরাজীত কাহামদে খীলায় মান চেসতা খীলায় তঙগ। বনি বাগীই প্রাইভেট টিউটর খরকসা নারীগখা। নায়াগ্রনা পরীক্ষা বাহাই আঁং?* (আমি ইংরেজীতে কাঁচা। মোটামুটি নম্বর পেলেই চলবে। তবে ইংরেজীতে ভাল করতে পারি কিনা চেষ্টা করছি। এর জন্য একজন প্রাইভেট টিউটর রেখেছি। দেখা যাক পরীক্ষা কেমন হয়)।

করমতি। *কাহাম-ন আঁংনাই। তীমাঙগীই হিনবা নীঙ পড়ালেখান তীয়াই ফাকি রীয়া বীলা। পরিশ্রম খাইকে বীথাই কাহাম মানাই* (ভালই হবে। কারণ তোর তো পড়ালেখার ব্যাপারে ফাঁকি নেই। পরিশ্রম করলে ভাল ফল পাবি)।

কসমতি। *আঙ ইতিহাস পরিথগ'। আর' আঙ নম্বর কাহাম মানানী* (ইতিহাস পড়তে আমার বেশ ভাল লাগে। এতে আমি ভাল নম্বর পাব)।

করমতি। *নিনি পরীক্ষা কাহাম-ন আঁংনাই। আসীক সাল রমীই পরীক্ষা রীই ফায়কা, রেজাল্ট কুনুফুরু হাময়া খীলায় লিয়া বীলা। তাবুক তীমা আসীক উানাই তঙ? নায়দি নিনি পরীক্ষা কাহাম-ন আঁংগানী। আনিসে পরীক্ষা রীমা হাময়া* (তোর পরীক্ষা ভালই হবে। এতদিন তো পরীক্ষা দিয়ে এলি। রেজাল্ট তো কখনও খারাপ করিসনি এখন এতো চিন্তা করছিস কেন? দেখবি তোর পরীক্ষা ভালই হয়েছে। আমারই পরীক্ষা খারাপ হয়)।

কসমতি। *হুঁ হি.* (না - না)।

করমতি। *পরীক্ষা বীসকাংগ-ন, নায়ানী* (সামনেই পরীক্ষা, দেখা যাবে)।

কসমতি। *নিনি কক খীনাই আনি কিসা খা তঙথকজাগখা। সালসা আনি অর ফায়নাবা। বী সীংমুঙরগনি উত্তর কাহামখে পরিনা নাঙনাই, কিসা ফুনুগ ফায়দি। বী সাল' ফায়নাই সাদি* (তোর কথা শুনে আমার মনে একটু আনন্দ লাগছে। একদিন আমার এখানে আয় না। কোন প্রশ্নের উত্তরগুলি জোর দিয়ে পড়তে হবে একটু দেখিয়ে দিবি। কবে আসবি বল?)

করমতি। *বীসকাং ককতি সালনি দিবর রগ'* (আগামী রবিবার দুপুরের দিকে)।

## ২

***সালাইমুঙ-তঙখর ঃ সাতুং তুংজাক দিবর' সুকেশ তাই দীপন বুফাঙ ফাঙসানি সাকলম' আচুকজাক।***

**সংলাপ-পরিবেশ ঃ রৌদ্রকর উজ্জ্বল দিপ্রহরে সুকেশ ও দীপন একটি গাছের ছায়ায় বসা। (সাধুভাষা)**

সুকেশ — *তাখুক, নীঙ তামঙগীই উ নক ফায়সিং চক চক নাহারীই তঙখা?* (ভাই, তুমি কেন ঐ ঘরটার দিকে স্থির দৃষ্টিতে তাকাইয়া আছ?)

দীপন — *আহাই-ন* (এমনিতেই)।

সুকেশ — *ইঁহি, নিনি নাহারমুঙগ তীমা কুসতাম হুইজাক তঙখীনা* (তোমার দৃষ্টির মধ্যে সম্ভবতঃ কিছু একটা লুকায়িত রহিয়াছে)।

দীপন — *নীঙ ক্লুবুই-ন সাখা, দা সুকেশ। হীনখাই খীনাদি* (তুমি সত্যিই বলিয়াছ, সুকেশদা। তাহা হইলে শোন)।

সুকেশ — *দউ আকন সাদি* (আচ্ছা, ঠিক আছে বলো)।

দীপন — *তিনিনি সিমি বিসিচিনীয় সীকাংগ আঙ জেফুরু অর তঙগ, আফুরু নিরো মুঙগীই খরকসা টা নক চিকন' তঙমানি। আঙ আফুরু পুইলা ক্লাস এলিভেন' ভর্তি ঔংখা। ব-ব আফুরু এলিভেন' পরিঅ। ব ইস্কুল খুংসাঅ আঙ তেই ইস্কুল খুংসাঅ পরিঅ। অরনি ছাত্রগনি বিসিং এলিভেন' পরিনাই চীঙ কীনীয় সিমি-ন। সামুঙ নাঙখাই আঙ বিনি আর' থাংগ', ব-ব আনি অর' ফায়'। আমতীইখাই চীঙ কীনীয়নি বিসিং কিচিংনি হালক কীরাক ঔংসুগখা* (আজ হইতে বার বৎসর পূর্বে আমি যখন এইখানে বাস করিতাম, তখন নিরো নামে একজন ঐ ছোট ঘরটিতে থাকতো। আমি তখন প্রথম একাদশ শ্রেণীতে ভর্ত্তি হইয়াছি। সেও তখন একাদশ শ্রেণীতে পড়ে। সে এক ইস্কুলে পড়ে আর আমি অন্য ইস্কুলে পড়ি। এখানকার ছাত্রদিগের মধ্যে এলিভেনে পড়ুয়া কেবল মাত্র আমরা দুজিনই। প্রয়োজনে আমি তাহার ঐখানে যাই, সেও আমার এইখানে আসে। এইভাবে আমাদের দুইজনের মধ্যে বন্ধুত্ব গভীর হইল)।

সুকেশ — *আবনি উল'* (তাহার পর)?

দীপন — *মনি উল'! নায়তে নায়তে বিসিগনীয় লাই থাংকা। চিনি টুয়েলভ ফাইনাল*

*পরীক্ষা-ব পাইবাইখা। আঙ আনি নগ থাংখা, ব বিনি নগ' থাংখ*
(তাহার পর। দেখিতে দেখিতে দুইটি বৎসর অতিক্রান্ত হইয়া গেল। আমাদের টুয়েলভফাইনাল পরীক্ষাও শেষ হইয়াছে। আমি আমার বাড়ীতে চলিয়া গেলাম, সে তাহার বাড়ীতে চলিয়া গেল)।

সুকেশ — *মনি উল' তাম ঔাংখা* (তাহার পর কি হইল)?

দীপন — *মনি উল' আচমসা খবর মানখা বিনি বুমা থীয়জাখা। আঙ বন নায়নানি থাংকা। ব আফুরু খা খামজাক বীখা তৗইউই লামা ফায়সিং সীবানি বাগীই নায়সিংগীই তঙমানি। আ জরাঅ আঙ বিনি নগ সগীইখ* (তাহার পর হঠাৎ খবর পাইলাম তাহার মা মারা গিয়াছে। আমি তাহাকে দেখিতে গেলাম। সে তখন ভগ্ন হৃদয়ে রাস্তা অভিমুখে কাহার জন্য যেন অপেক্ষা করিতেছিল। এমন সময় আমি তাহার বাড়ীতে গিয়া পৌঁছিলাম)। *মনি সীকাং আঙ কুবুনি রাইজ'অ বেরাইনা বাগীই বিরুখুংনি টিকেট তানমানি তাই বাতিল খাই মানয়াখ। আমতীই জরাঅ আঙ বেরাইনা ম থাংকা। তালনীয় উল' আঙ জেফুরু কিফিল ফায়খা ব আফুরু আঙ বায় কক সায়া। বিসিকচিনীয় সীক ঔাংখীনা র বায় মালাইমানি। তিনি ব তঙমানি নগ চিকনন' নুগীই বিনি কক মুয়তু ঔাংখা* (ইতি পূর্বে আমি অন্য রাজ্যে বেড়াইতে যাইবার জন্য বিমানের টিকেট করিয়াছিলাম আর বাতিল করিতে পারিনাই। এই অবস্থায় আমাকে বেড়াইতে যাইতে হইয়াছে। দুই মাস পরে যখন আমি বাড়ী ফিরিলাম সে তখন আমার সহিত কথা বন্ধ করিয়া দিয়াছে। বার বৎসর অতিক্রান্ত হইল তাহার সহিত সাক্ষাত হইয়াছিল। আজ তাহার থাকিবার ছোট সেই ঘরটাকে দেখিয়া তাহার কথা মনে হইল)।

# বেদেক উলদক ( ষষ্ঠ পরিচ্ছেদ)

## *ককফলক* (ভাব-সম্প্রসারণ)

**[Amplification]**

কবি, সাহিত্যিক ও চিন্তাশীল মনীষীদের সংক্ষিপ্ত উক্তি, ব্যবহৃত বাক্য ও পঙক্তিতে বিরাট ভাব, অর্থ-ব্যঞ্জনা অন্তর্নিহিত থাকে। এই সংক্ষিপ্ত উক্তি বা বক্তব্যের মূল বা অন্তর্নিহিত ভাবটিকে বিস্তৃত ভাবে প্রকাশ করিবার নাম ***ককফলক*** বা ভাব-সম্প্রসারণ। ভাবের সম্প্রসারণের বিবিধ যুক্তি, দৃষ্টান্ত ও উপমাদির সাহায্যে মূল ভাবটিকে পরিস্ফুট করিতে হয়। নীচে উদাহরণ হিসাবে ত্রিপুরা মধ্যশিক্ষা পর্ষদের ককবরক সিলেবাসভূক্ত কয়েকটি ভাব-সম্প্রসারণ বাংলা ভাবানুবাদসহ প্রদত্ত হইল।

## ১ খুম সাগনি বাগৗই কিয়গয়া, নিনি খাপাঙনি খুমবারন বুইনি বাগৗই কিয়গ রৗদি

হামাঙ বায় সৗনামজাক জুদা জুদা মানৗয়রগনি বিসিং, খুম ঔংখা নায়থগমা মানৗই মুঙসা। খুম নায়থক সিমিয়া, খুমরগ ম-ব মতম'। খুমনি নায়থকমা, মতমমা তেই কৗথারমুঙনি বাগৗই বরক সিমিয়া, মৗতাইরগ-ব খুমন হামজাগবাইনা। আবনি বাগৗই-ন মাতৗই রৗথানি খুম নাঙগ। বংবৗরাইরগ খুম বৗতৗয় নৗঙগ। পিয়া বৗতৗয়-ব খুমনি-ন থুমজাগ'। বৗরৗয়রগ খুম কান', খাজুঅ বর'। খুম বায় খুমতাংরগ সুবজাগ', নগরগ সাজগজাগ'। জুদা জুদা খুম মতমরগ বায় সেন্টরগ সৗনামজাগ'। আহাইখে খুমরগ বুইনি জুদা জুদা সামুঙগ মাং নাঙগৗই তঙগ। আবনি বাগৗই-ন সাজাগ' — খুম সাগনি বাগৗই কিয়গয়া। বুইনি সামুঙগ নাঙমা বায়-ন খুমরগ খুম ঔংগৗই কিয়গমানি সার্থক ঔংখা হিনৗই সাজাগ'। কক ঔংখা বুইনি হামারিনি বাগৗই সাগন ফৗনাঙ মায়াখাই ম হাঅ আচাই ফায়মানি অসয় হিনৗইসে হিনজাগ'।

বরক মুনুইসু রগনি থানি-ব সাকাঅ সাজাগমানি আ কক নাঙসুগ'। বরক খরকসা হদানি-ন বকচ'। বরক খরকসা হদানি বরকরগনি থানি চুবাচু মাননা মুচুঙমা হাই-ন হদানি বরকরগ-ব আ বরকনি থানি কিসাসৗকলে মাননা মুচুঙজাগ'। কুবুনি বরকরগনি হামারিনি বাগৗই জত-ন জে মানসাক সাগন ফৗনাঙথাই। বরক মুনুইসু সাগন তৗয়ৗই, বৗসা বৗতৗইরগন তৗয়ৗই সিমি-ন তঙথতকখে তঙনা-চানা বাগৗই সিমি হা সাকাঅ আচাইফায়াখ। আবতৗই সাগন তৗয়ৗই সিমি পাইলাইয়া ঔংগৗই তঙথানি মুঙসা তঙথক কৗরৗই। অবতৗই খৗলায় তঙনাইরগ ম হাঅ আচাই ফায়মানি অসয়সে। বুইনি হামারিনি বাগৗই সামুঙগ চুগখাইসে বরক মুনুইসুনি জীবন ব চাখা হিনৗই হিনজাগ'। আবনি বাগৗই-ন খুমরগ হাই সাগন-ব বুইনি হামারিনি বাগৗই ফৗনাঙ মানমাতৗই সাগনি খাপাঙনি খুমবারন কিয়গ রৗথাই।

## ২ সৗই খিতুং উাসুঙগ দাফান' পেঙয়া

সৗই জত' বায়-ন সিনিজাক য়াবুরুয় মানৗই কাইসা। নক কৗবাংমারগ'-ন সৗই রিমানি নুগজাগ'। সৗইনি বৗসাক ববতৗই তেই বিনি তঙমুঙ চামুঙরগ বতৗই আব' জত-ন সাউই মান'। খুলাসানি সৗলাই কিসা কলকমা, বিখুমুগৗনাঙ তেই ককই সৗই খিতুং বেলাইসে নায়থক। সৗইনি অ খিতুং উাইসা ফানৗসে পেঙয়া। আবন সেপেঙনা হিনৗই জেসা ফানৗ খায়দি, তবসে ব পেঙয়া। সৗই খিতুংগ গি ফান ফুলদি এবা উাসুঙগ ফানৗ দাউই তনদি, তব'সে ব পেঙয়া। কক ঔংখা বিনি তঙমুঙন ব খিবৗইসে মানয়া।

সাগনি তঙমুঙন এবা লয়ন খিবৗই মানয়া ঔংমানি, বরকনি থানি-ব তঙগ। বরক খরকসা খরকসা বিনি তঙমুঙ এবা লয়ন খিবৗইসে মা'য়া। অর' তঙমুঙ হিনমা বায় তঙমুঙ সিতরানি কক-ন সাজাগখা। তঙমুঙ কাহাম হিনকাই ত জত-ন চাজাগ', তঙমুঙ সিতরা

## ১ ক. "পুষ্প আপনার জন্য ফোটে না, তোমার হৃদয়পুষ্পকে অপরের জন্য বিকশিত কর"

প্রকৃতি সৃষ্ট বিভিন্ন জিনিসগুলির মধ্যে ফুল অতি সুন্দর বস্তু। ফুল শুধুমাত্র সুন্দরই নয়, ফুলের সৌরভও রয়েছে। ফুলের সৌন্দর্য, সৌরভ ও পবিত্রতার জন্য কেবলমাত্র মানুষই নয়, দেবতাগণও ফুলকে ভালবাসেন। এজন্যই পূজার কাজে ফুল প্রয়োজন। ভ্রমর ফুলের মধু পান করে। মধুও ফুল থেকেই সংগ্রহ করা হয়ে থাকে। নারীগণ ফুল ব্যবহার করে, চুলের খোপায় গুঁজে রাখে। ফুল দিয়ে মালা তৈরী করা হয়, ঘরবাড়ী সাজানো হয়। বিভিন্ন রকমের ফুল দিয়ে সুগন্ধি সেন্ট তৈরী করা হয়। এভাবে ফুল কেবল অপরের কাজে নিয়োজিত। এজন্যই বলা হয়ে থাকে — পুষ্প আপনার জন্য ফোটে না। অপরের কাজে লাগে বলেই ফুলের ফুল জীবন সার্থক বলা হয়ে থাকে। মোট কথা পরহিতার্থে নিজেকে উৎসর্গ করতে না পারলে এই পৃথিবীতে জন্ম বৃথা।

মানুষের জীবন সম্পর্কেও একই কথা প্রযোজ্য। একজন মানুষ সমাজেরই অঙ্গ। একজন মানুষ সমাজের মানুষের কাছ থেকে সাহায্য আশা করার মতোই সমাজের মানুষও ঐ মানুষটির কাছ থেকে কিছু একটা পাওয়ার আশা করে। পরহিতার্থে সাধ্যমতো নিজেকে বিলিয়ে দেওয়া উচিত। মানবজাতি নিজেদের সন্তান-সন্ততি নিয়ে আমোদ-প্রমোদ করে বেঁচে থাকার জন্যই কেবল এ জগতে জন্মগ্রহণ করেনি। এভাবে আত্মকেন্দ্রিক হয়ে বেঁচে থাকার বিন্দুমাত্র সার্থকতা নেই। এভাবে যারা বেঁচে রয়েছে তাদের এ জগতে জন্ম বৃথা। অপরের কল্যাণে নিজেকে নিয়োজিত করতে পারলে মানব জীবন সার্থক বলা হয়ে থাকে। এ জন্যই ফুলের ন্যায় অপরের হিতার্থে নিজের হৃদয়পুষ্পকে বিকশিত করা উচিত।

## ২ ক. "কুকুরের লেজ চোঙ-এ রাখলেও সোজা হয় না"

### অথবা, শতবার ধুলেও কয়লার ময়লা যায় না

কুকুর আমাদের পরিচিত চতুষ্পদ প্রাণী। অনেক বাড়ীতেই কুকুর পোষতে দেখা যায়। কুকুরের দেহের আকৃতি ও তার আচরণ সম্পর্কে আমরা সকলেই অবহিত। পশমে ভরা ও বক্র লেজ যুক্ত কুকুরকে খুবই সুন্দর দেখায়। কুকুরের এই লেজটি কখনও সোজা হয় না। এটিকে সোজা করতে শত চেষ্টা করলেও আর সোজা হয় না। কুকুরের লেজে ঘি মাখলে বা চোঙ-এর মধ্যে ঢুকিয়ে রাখলেও এটি সোজা হয় না। অর্থাৎ এর ধর্ম সে পরিত্যাগ করতে পারে না।

নিজের ধর্মকে বা অভ্যাসকে পরিত্যাগ করতে অপারক মানুষের মধ্যেও দেখা হয়। মানুষের প্রত্যেকেই নিজেদের আচরণ বা অভ্যাস পরিত্যাগ করতে পারে না। এখানে আচরণ বলতে অসদাচরণকেই বুঝানো হয়। শোভাচরণ সকলেরই প্রসংশা পায়,অসদাচরণ

ঔাংখাই-ন বেজুউা। তঙমুঙ এবা লয় সিতরান খিবৗই মায়া ঔাংখাই কেবফানৗ চাজাগয়া। জে মানসাক দাতি দাতি খৗলায় লয় সিতরারগন খিবিনানি সামুঙ। আবসে বাগসা বাগসা জেসৗক ফানৗ হিনজাগথুন বিনি অ তঙমুঙন ব খিবৗইসে মানয়া। নৗঙ জেসৗক ফানৗ হিনদি, বিনি আ তঙমুঙ কাহাম ফানৗ ঔাংথুন হাময়াফানৗ ঔাংথুন বিনি আ লয়ন ব খিবয়া। আবনি বাগৗই-ন সজাগ' 'সৗই খিতুং উাসুঙগ দাফানৗ পেঙয়া।'

## ৩ "সালনি বাগৗই হর' কাবৗই মুকতৗয় খিকলাইখাই সাল কিফিলয়া, এরেং থাংগ আথুকিরি কানাই"

অ হায়ুঙগ ঔাং তঙনাই জতত-ন রাইদা কাইসাঅ খাজাক। অ রাইদাতৗই-ন হর-সাল ঔাংগ, সাল কাসাঅ সাল হাবৗ, তাল কাসাঅ তাল থৗয়' আকরগ ঔাংতঙগ। অ রাইদানি জুদা ঔাংখে-ন হায়ুঙ নিনাঙ ফানৗ মানৗ। অ রাইদান গসি নামা-ন সই তেই অব'-ন মুকথাঙ। সাতুং তুংমা তেই চৗংমা সালনি-ন য়াফারমুঙ। অম' বায় তুমুঙ কে-ব হর' সাল কাসাথুন হিনৗয় কাবৗই তঙখা হিংকাই সাল কাসাগৗলাক। উলতা কাবৗই তঙমা বায় ব আ জরানি বাগৗই মকল নুগয়া ঔাংনাই। হরনি নখাঅ কাসাজাক তালনি পহর তাই নাইথক আথুকিরি চৗংসামাসে নুগজাগয়া ঔাংনাই। সাল হাবমানি উল' আউ-আউ চিরিগৗই কাবৗই তঙফানৗ সাল কাসাগৗলাক। বনি সৗলাই নখাঅ কাসাজাক তাল পহর তাই নায়থক আথুকিরিরগন নায়সানা হাৗ। তাইনি সাল' ফুঙ আইখে রাঙচাকনি, সাল-ত' কাসানাই-ন। বনি বাগৗই বন' নায়সিং তঙনা হাৗ।

চিনি হদাঅ অমতৗই বরক কিচাসৗক তঙগ ঔাংথগয়া মুঙসান তৗয়ৗই অসাত খৗলায়ৗ। জরানি রাইদান বরগ গসিনা নাইয়া। মানথগয়া মানৗই মাননা নায়ৗ তাই মাহানয়া মানৗয়নি বাগৗই খা খামজাগৗ। বরগ-ব মানমা জরানি মানৗইনি সেপেলেজাগৗ। বরগ তাবুক মানমা মানৗইন য়াচাগয়াই মানথগয়া মানৗইনি বাগৗই ফিলিক ফালাক ঔাংগ। বরগ তাবুক জরান তৗয়ৗই খা সিয়া। আবাগৗই জরা-ব বঙন য়াকারৗই থাংগ। বিনি য়াক গানানি মানৗই-ব ব তেই মানয়া ঔাংগ। আবাগৗই-ন সাজাগৗ তাবুক মানমা মানৗইন-ন য়াচাকনা হাৗ তেই অবন' তৗয়ৗই-ন খা ফুরনা চাঅ। ঔাংয়াখেবা মানথগমা মানৗই-ব বিনি আরনি হাচাল' থাংসিঅ।

## ৪ "পড়ালেখা কৗরৗই, সিয়া কুতাম কাহাম-হাময়া, বৗসকাংগ মকল কলনৗয় তব' মকল নুগয়া।"

পড়ালেখানি নায়মুঙ ঔাংখা মাঙতাং ন কাহামখে চৗংসারৗই তিসানানি। নায়মুঙ কৗরৗই পড়ালেখা জইখ তেই অসয়। পড়ালেখা কৗরৗঙ বরক হায়ুঙনি মরগ খরকসা।

হলেই ব্যতিক্রম। অসদাচরণ বা কুঅভ্যাস পরিত্যাগে অপারক লোককে কেউ পছন্দ করে না। যত তাড়াতাড়ি সম্ভব অশোভাচরণ ত্যাগ করা প্রয়োজন। তথাপিও কেউ কেউ আছে যত বকুনিই থাক না কেন তার এই আচরণ সে ত্যাগ করতে পারে না। আপনি যতই বলুন না কেন, তার এই আচরণ ভালই হোক কিংবা খারাপই হোক সে ত্যাগ করে না। এ জন্যই বলা হয় কুকুরের লেজ চোঙ-এ রাখলেও সোজা হয় না।

**৩ ক. "রাত্রে যদি সূর্যশোকে ঝরে অশ্রুধারা
সূর্য নাহি ফেরে,শুধু ব্যর্থ হয় তারা।"**

বিশ্বব্রহ্মাণ্ড এক অমোঘ নিয়মে আবদ্ধ। এই নিয়ম ছন্দেই দিবা-রাত্রি হয়, সূর্যোদয় ও সূর্যাস্ত হয়, চন্দ্রের উদয় ও বিলয় ঘটে। এই নিয়মের ব্যতিক্রম ঘটলেই মহা প্রলয়ের সম্ভাবনা থাকে। এই নিয়মকে মেনে নেওয়াই সঠিক ও বাস্তব। রৌদ্র ও উজ্জ্বলতা সূর্যেরই দান। তাই বলে কেউ যদি রাত্রে সূর্যোদয়ের জন্য হায়হতাশ বা কাঁদতে শুরু করে তবু কিন্তু সূর্যোদয় হবে না। বরং কাঁদতে থাকায় তার চোখ ঝাপসা হয়ে আসবে। বরং রাতের আকাশে প্রস্ফুটিত চন্দ্রের আলো ও মনোরম নক্ষত্রের সৌন্দর্য প্রত্যক্ষ করা থেকে সে বঞ্চিত হবে। সূর্যাস্তের পর হাউ মাউ করে কাঁদতে শুরু করলেও সূর্য আর ফিরে আসবে না। তদপেক্ষা আকাশের চন্দ্রোদয় ও মনোরম নক্ষত্রের উজ্জ্বলতা প্রত্যক্ষ করাই শ্রেয়। প্রভাত হলে সোনার রবির উদয় তো হবেই। এ জন্য তাকে অপেক্ষা করা উচিত।

আমাদের সমাজেও এমন কিছু ব্যক্তি রয়েছে যারা অবাস্তব কিছু দাবী করে বসে। সময়ের অমোঘ নিয়মকে তাঁরা মানতে নারাজ। দুষ্প্রাপ্য বস্তু পেতে চায়, নাগালের বাইরের বস্তু লাভের জন্য পরিতাপ করে। তারাও প্রাপ্য বস্তু থেকে বঞ্চিত হয়। তাঁরা বর্তমানে প্রাপ্য বস্তুকে গ্রহণ না করে যা পাওয়া সম্ভব নয় তা লাভের জন্য ব্যস্ত হয়ে পড়ে। তাঁরা বর্তমান সম্পর্কে উদাসীন। এ জন্য বর্তমানও তাদেরকে ত্যাগ করে চলে যায়। তাঁর নাগালের বস্তুও সে আর পায় না। এ জন্যই বলা হয় যে, সময়ে যা পাওয়া সম্ভব তা-ই গ্রহণ করা উচিত এবং তাকে নিয়েই তুষ্ট থাকা শ্রেয়। অন্যথায় প্রাপ্য বস্তুও তার নাগালের বাইরে চলে যায়।

**৪ ক. "যার বিদ্যা নাই সে না জানে ভালোমন্দ,
শিরে দুই চক্ষু আছে তথাপি সে অন্ধ।"**

বিদ্যার উদ্দেশ্য হল জীবনকে সফল করে তোলা। উদ্দেশ্যহীন বিদ্যা ব্যর্থ ও অর্থহীন। বিদ্বান ব্যক্তি বিশ্বের সম্পদ। বিদ্যা নামক বস্তুটি আমাদের জীবনের সাথে সম্পৃক্ত করতে

পড়ালেখা মুঙগীই সামুঙন চিনি মাঙতাংগ গীদালরীই মানয়াখে পড়ালেখা অসয়স। কক তঙগ বুবাগ্রানি বরম বাইথাঙনি হাঅ, কীরীঙরগনি জত' জাগাঅ। কক আঁংখা বুবাগ্রান বিনি বাইথাঙনি দেশ' বরম রীজাগী। ফিয়া পড়ালেখা কীরীঙরগন জতত জাগাঅ-ন বরম রীজাগী। পড়ালেখা আঁংখা গিয়ান থুমনানি থারুক কঙসাসে। অম'বায় চীঙ গিয়ানন থুমীই মানী। পড়ালেখা খীলায়ীই হদানি মীনাকন নরসাই রীই মানী। পড়ালেখা হামারি তেই হামকীরায় তুবুঅ। বরকরগন বীসকাং আগক তীলাংনানি য়ারীং কলকন আঁংখা অ পড়ালেখা। মকল কীরীইখে মুঙসা মানীই নুগয়াতীই বরক মাসা-ব হাকর'দে কীলাইনাই, তীয়'দে কীলাইনাই মুঙসা সিয়া,মকল তঙফানী পড়ালেখা কীরীইখে খরকসা বীম' চানী,বীম চায়া বী-সামুঙ খীলায়খে কাহাম আঁংন' বী-সামুঙ খীলায়খে হাময়া আঁংন' অব' সিয়া। রীঙনি পহর তাবুক সাতুং তুংমান-ব মেচেনীই মানী। রীঙনি পহর বায় তাবুক হায়ুঙন সিমি চীংসারীই তঙয়া, মঙ্গল গ্রহন-ব চীংসারীইদে মান অবন' তীয়ীই আমজগমুঙ চলি তঙগ। পড়ালেখানি জারে-ন অ সামুঙ খীলায় মানখা। আঁংয়াখেবা মঙ্গল গ্রহনি বুমুঙ-ব সিগীলকখামুন। আবাগীই-ন সাজাগী পড়ালেখা কীরীই বরক মকল নুগয়া বায় বাকসা।

## ৫ "তীয় সিমবুক বখরক তিসাই সাঅ পুখুরিন' সীয় নারীগদি, পামতীয় থপসা রীখা নন।"

তীয় সিমবুক পুখুরিনি তীয়'-ন আচায়ী। পুখুরিনি অ গিলামা তীয়' পামতীয় থপসা রীই তীয় সিমবুক পুখুরিন' সাঅ, বিনি অ য়াফারমুঙনি কক পগয়াই তঙনানি। তীয় সিমবুক হর' সিয়ারি কীলাইঅ তাই পামতীয় আঁংগ। উল' অ পামতীয় বিনি আরনি পুখুরিনি তীয় কীরাইঅ। অ কিচিসা তীয় পুখুরিনি থানি কুসতাময়া। অ থপসা তীয় বায় পুখুরিনি তীয় বারি রীই মাননা ককয়া। তীয় সিমবুকনি অতীয় থপসান পুখুরিঅ য়াফারয়াই মুঙসা লাম কীরীই। ব মুচুঙয়া ফানী সিয়ারিনি মানজাক অ তীয় থপসান' পুখুরিনি তীয়'-ন মা খিকীলাইনাই। তব' ফানী অ তীয় থপসানসে ব বিনি আচায়রীনাই পুখুরিনি থানি লাকাই রীখা হিনীয় উানসুগী। অম বায় ব আঁংসাই তঙগ।

সই সই দান খীলায়নাই বরক বিনি অ দান খীলায়মুঙনি ককন কুনুফুরু পির রীই তঙয়া। বুয়নি হামারিনি বাগীইসে ব দান খীলায়ী। নিজিনি খুমুঙ পের রীনা বিনি আসল নায়মুঙয়া। ফিয়া চিনি হদাঅ অমতীই বরক কিচাসীক তঙগ নিজিনি কুমুঙ সিমিসে পের রীনা বঙনি নায়মুঙ। বঙন চীঙ আসল হামারি খীলায়নাই হিনীয় মানয়া। অমতীই বরক বুয়নি হামারি কিচিসা খীদে খীলায়কা, খীলায়া নিজিনি অ দান খীলায়মানি ককন জততনি থানি সাই খীনারীঅ। তীয় সিমবুক পুখুরিন সামানি ককন খুরচাই খা মেরেং কিচাসীক দান খীলায়নাই বরক তীমা উানসুগীই তঙ অব'সে বুচিমানী। পুখুরিঅ তীয় গিলামা-ন তঙগ।

না পারলে এই বিদ্যা অর্থহীন। কথায় বলে "স্বদেশে পূজ্যতে রাজা, বিদ্বান সর্বত্র পূজ্যতে।" অর্থাৎ রাজাকে নিজের দেশে সম্মান প্রদর্শন করা হয়। কিন্তু বিদ্বান ব্যক্তিকে সর্বত্রই সম্মান প্রদর্শন করা হয়। বিদ্যা হচ্ছে জ্ঞান সঞ্চয়ের শলাকা স্বরূপ। এর দ্বারা আমরা জ্ঞান সঞ্চয় করতে পারি। জ্ঞানার্জন দ্বারা সমাজের অন্ধকার দূর করা যায়। বিদ্যা কল্যাণ ও উন্নয়ন বয়ে নিয়ে আসে। মানুষকে সামনের দিকে এগিয়ে নিয়ে যাওয়ার মূলে রয়েছে এই বিদ্যা। চোখ না থকালে কোন কিছু দেখতে না পেয়ে একটি লোক গর্তে পড়বে কি জলে যেমন বুঝতে পারে না, তেমনি চোখ রয়েছে এরূপ একজন মূর্খ বা অশিক্ষিত ব্যক্তিও কোনটি সঠিক বা কোনটি সঠিক নয়, কোন কাজটা করা শুভকর বা কোন কাজটা অশুভ তা বুঝতে পারে না। শিক্ষার আলো বর্তমানে সূর্যের আলোকেও হার মানায়। শিক্ষার আলো বর্তমানে শুধুমাত্র পৃথিবীকেই আলোকিত করছে না, মঙ্গল গ্রহকে আলোকিত করা যায় কিনা তা নিয়ে অনুশীলন চলছে। বিদ্যার্জনের ফলেই এটি সম্ভব হয়েছে। অন্যথায় মঙ্গল গ্রহের নামও বোধ হয় জানা যেতো না। এ জন্যই বলা হয় বিদ্যাহীন বা মূর্খ ব্যক্তি অন্ধের সমতুল্য।

৫ ক. "শৈবাল দীঘিরে বলে উচ্চ করি শির
লিখে রেখো, এক ফোঁটা দিলেম শিশির।"

শৈবালের জন্ম দীঘির জলেই। দীঘির অগাধ জলে এক ফোঁটা শিশির বিন্দু দিয়ে শৈবাল দীঘিকে বলে, তার এই দানের কথা দীঘি যেন ভুলে না যায়। শৈবালে রাতে কুয়াশা পড়ে ও শিশির জন্মে। তারপর শিশিরের ফোঁটা তার থেকে দীঘির জলে গিয়ে ঝরে পড়ে। এই সামান্য জল দীঘির কাছে কিছুই নয়। এই এক বিন্দু জলে দীঘির জলবৃদ্ধি ঘটানোর কথা নয়। শৈবালের এই জলবিন্দু দীঘিতে না ফেলে গত্যন্তর নেই। তার অনিচ্ছা থাকলেও তাতে জমানো শিশির বিন্দু দীঘির জলে ঢালতে বাধ্য। তবুও এই জলবিন্দুকে জন্মদাতা দীঘির কাছে সে ঋণ হিসাবে দিচ্ছে বলে মনে করে। এ জন্য সে গর্ব বোধ করে।

প্রকৃত দাতা তাঁর দানের কথা কখনো প্রচার করেন না। অপরের কল্যাণের জন্য তিনি দান করে চলেন। আত্মপ্রচার তাঁর প্রকৃত উদ্দেশ্য নয়। কিন্তু আমাদের সমাজে এমন কিছু ব্যক্তি রয়েছেন যাদের মুখ্য উদ্দেশ্য হচ্ছে নাম কামানো। তাদেরকে আমরা প্রকৃত উপকারী বলতে পারি না। এই ধরনের মানুষ অপরের সামান্য উপকার করলো কি করলো না নিজের এই দানের বিষয় সকলকে বলে বেড়ায়। শৈবালের দীঘির প্রতি উক্তির মাধ্যমে ক্ষুদ্র কিছুর দানকারীর প্রকৃত পরিচয় পাওয়া যায়। দীঘির অগাধ জলরাশি। তার এই

বিনি অ তৗয়ন' ব বরকনি বাগৗই খা লগৗই য়াফার রৗঅ। বিনি অ ফাফারমুঙনি ককন ব বুয়ন সায়া। পুখুরিনি অ-সামুঙ কতর তাই বলাইথাই। কুবুন বৗখাক পুখুরিনি তৗয়' আচায়নাই তৗয় সিমবুক — পুখুরিনি তৗয় কুসুবৗই বানচি তঙনাই,পামতৗয় থপসা খিকলায়ৗই-পুখুরিনি সৗয়ৗই নারৗগদি হিনৗয় সাঅ। তৗয় সিমবুক হাই বরক কিচাসৗক চিনি হদাঅ-ব নুগজাগৗ। বরগ খামেরেং, সাকবলাই তাই ঔংসাই তঙগ। ফিয়া পুখুরি হাই খা কতর বরক খা লগৗই বুয়নি হামারিঅ নিজিন য়াফার রৗঅ।

 "হামা কলক হরৗই তৗয়মানি য়াংনার সাঅ,
আয়াংনার' তঙথককুগনা আনি খা কাঅ।
তৗয়মানি আয়াংনার আচুগৗই হামাকলক হর'—
সাঅ, তঙথক চাথক বেবাক-ন য়াংনার'।।"

বরকনি সানমা-নায়মানি আরি কৗরৗই। বিনি থানি তঙমা মানৗই -খৗনৗইরগ বায় বিনি খা ফুরয়া। জতফুরু সানমা-নায়মানি উকলগ' সিমিসে খাইচিকলাইঅ। বরকনি হাময়া তঙমুঙরগনি বিসিং অব' কাইসা। নখা সামলালায় বঙনি অ সানমুঙনি বাগৗই বরগ বাইথাঙনি বৗখান তঙথক রৗই মানয়া। বঙনি সানমা মাঙ সে, তেই কুনু কৗরৗই। তিনি অব', খৗনা আব', সনি উব' আমতৗই মাঙসে। কক ঔংখা কে-ব জেসা মানৗই-ন সান মানৗ, ফিয়া মানমানি আরিলে খাজাক সে। বরক সানমাসৗক মানৗই জত' ফুরু মানথগয়া। সানমা তাই মানমা অ-ককথাই থাইনৗয়নি বিসিং জে চালমুঙ আব-ন ঔংখা বরকনি খা ফুরয়ানি আসল কারন। ককবুমা ঔংখা, তৗমা মানখে বরক বিনি বৗখান' তঙথক রৗই মাননাই, তৗমা মানখে খা ফুরজাগনাই অব' ব নিজি-ব সিয়ানা। বনি বাগৗই-ন বরগ লাংমা তঙসাক হাচালনি মানৗইন মাহাননানি খাইচিগৗই তঙগ।

বরক নিজিনি সাকতারমুঙ বায় অজিই মানজাক মানৗই-খৗনৗই বায় বৗখান তঙথক রৗই মানয়া। বিনি কাইসা উানসুগমুঙ ঔংখা বুয়নি থানি বিনি সৗলাই কৗবাংমা মানৗই খৗনৗই তঙনা। ব পুইলা সানমাসৗক মানসুগফানৗ বিনি বৗখাঅ তঙথক রৗই মানগৗলাক। তামগৗই হিনবা ব সানমাসৗক মানমানি উল' বিনি সানমা তাই-ব বারিনাই। আবায়-ন বরকনি সানমা তাই মানমা অ ককথাই থাইনৗয়ন একলগি তুবুই মানয়া। আ বাগৗই-ন নিজিনি থানি তঙমাসৗকন তৗয়ৗই-ন খাঅ তঙথক রৗনা হামৗ।

 "হা তলাঅ তঙসাক রাঙচাকনি মুঙসা দাম কৗরৗই"

সর, সীসা, গ্রাফাইট, দস্তা আবতৗই মানৗইরগনি কাহাই রাঙচাক-ব হা তলাঅ

জলরাশিকে অকাতরে সে মানুষের জন্য দান করে থাকে। তার এই দানের কথা অপরকে বলে না। দীঘির এই কাজ মহৎ ও প্রশংসণীয়। অপরদিকে দীঘির জলেই জন্ম গ্রহণ করে শৈবাল — যে নাকি দীঘির জল শোষণ করেই বেঁচে থাকে, একবিন্দু শিশির দান করে দীঘিকে বলে লিখে রাখার জন্য। শৈবালের মতো মনোবৃত্তির মানুষ আমাদের সমাজেও বর্তমান। তারা সংকীর্ণমনা, আত্মগৌরবী ও অহংকারী। আর দীঘির মত বিশাল মনের মানুষরা উদার মনে অপরের কল্যাণে আত্মনিয়োগ করেন।

**৬ ক. "নদীর এপার কহে ছাড়িয়া নিঃশ্বাস,**
**ওপারেতে সর্বসুখ আমার বিশ্বাস'।**
**নদীর ওপার বসি দীর্ঘশ্বাস ছাড়ে —**
**কহে, "যাহা আছে সুখ সকলি এপারে।।"**

মানুষের কামনা-বাসনার সীমা নেই। তার কাছে যা আছে, তা দিয়ে সে সন্তুষ্ট নয়। সর্বদা কেবল কামনা-বাসনার পেছনে ছুটে চলে। মানুষের অশুভ চরিত্রের মধ্যে এটিও একটি। আকাশ চুম্বী তাদের এই চাহিদার জন্যই মানুষ তৃপ্তিহীনতায় ভোগে। তাদের শুধুই চাওয়া আর চাওয়া,এর শেষ নেই। আজ এটা, কাল ওটা তো, পরশু ঐটা। মুশকিল হচ্ছে, যে কেউ যা খুশী চাইতে পারে, কিন্তু পাওয়ার ক্ষমতা যে সকলেরই সীমিত। মানুষ তার চাহিদার সমগ্র অংশই পায় না। চাওয়া ও পাওয়া এই শব্দ দুটির মধ্যে যে ব্যবধান তা-ই তার অতৃপ্তির মূল কারণ। আসল কথা হলো কি পেলে যে মানুষ খুশী থাকবে বা তৃপ্ত থাকবে তা সে নিজেও বোধ হয় জানে না। এ জন্যই আজীবন মরিচীকার পেছনে ছুটে চলে।

মানুষ নিজের প্রচেষ্টায় যা কিছু অর্জন করে তার দ্বারা মনকে সন্তুষ্ট রাখতে পারে না। তার মনে একটা ভাবনা কাজ করে যে অন্যের যা আছে তা বোধ হয় অনেক বেশী। সে প্রথম যা চেয়েছিল তার সম্পূর্ণ অংশ পেলেও সন্তুষ্ট থাকতে পারবে না, কেননা ইতিমধ্যে তার চাহিদার আরো বৃদ্ধি ঘটেছে। এজন্যই মানুষের চাওয়া ও পাওয়ার দূরত্বকে নির্মূল করা যাবে না। তাই নিজের যা আছে তা দিয়েই মনকে তুষ্ট রাখা ভালো।

**৭ ক. "খনি গর্ভে স্বর্ণ মূল্যহীন"**

লোহা, সীসা, গ্রাফাইট, দস্তা ইত্যাদির মতো স্বর্ণও খনিজ ধাতুগুলির মধ্যে একটি।

তঙনাই মানীই কাইসা। রাঙচাক হা তলাঅ কুবুনি মানীইরগ বায় সাপুলজাক তঙমুঙগ মানথগ'। হাতিংনি বেচেপ' কীরীঙ, বরকরগ গবেষনা গীনাঙ সামুঙ খীলায়ীই এবা বিজ্ঞান রীগীই রুতুকনা সামুঙ চালগীই কুবুনি মানীইরগ বায় সাপুলজাক অ রাঙচাকন' হা সাকাঅ তিসাঅ তাই কীকীরীক খীলায়ী। কীকীরীক খীলায়মানি সীকাং রাঙচাকনি চীংখুরুবমুঙ-ব কীরীই দাম-ব কীরীই। তামঙগীই হিনবা কীকীরীক খীলায়া সাক রাঙচাকনি চীংখুরুবমুঙ-ব ফায়া তাই বরক মুনুইসুনি সামুঙগ নাঙয়া। কীকীরীক রাঙচাক চীংখুরুবনাই মানীই কাইসা তাই মরগ। অম বায় পদরেপদ গয়নারগ তাগরীজাগী। ফিয়া হা তলাঅ তঙসাক অ রাঙচাকনি ককতীমা কেব সিয়া। আবাগীই চরজাগনাই তাই চীংখুরুবনাই মানীই ফানী হা তলাঅ তঙসাক বরকনি সিজাগায়া অীংমা বায় রাঙচাকনি মুঙসা দাম কীরীই।

হা তলাঅ তঙনাই রাঙচাক বায় বাকসা বরক-ব চিনি হদাঅ তঙগ। হা তলানি রাঙচাক জেতীইখে সাকসাক হা সাকাঅ ফায় মানয়া, অমতীই-ন বীরগ-ব হদানি হামকীরায়নি বাগীই সাকন বেদক মানয়া। লাইসুথগয়া হাচালনি হাচীক বেসের বাসার তঙজানাই এবা সাধারন বরক রগনি বের'-ব রীঙমারি গীনাঙ কেব কেব তঙগ। বীরগন কেব সিনিয়া। বীরগনি রীঙমারিনি মুঙসা কক সায় মানখে এবা বুচি মানখে বীরগন-ব হদানি হামকীরায় গীনাঙ সামুঙগ ফীনাঙনা দরকার। অমতীই রীঙমারি গীনাঙ বরকরগন হদানি হামকীরায়' ফীনাঙমুঙ রাঙচাক কীকীরীক খীলায়মা সামুঙ বায় বাকসা। বীরগনি রীঙমারিন হদানি সামুঙগ ফীনাঙগীই হদান চীংখুরুবীই তিসাই মানী।

৮ **''রথযাত্রা, বরক কুপুলীঙ, বেলাই তঙথতক —**
**লামাঅ কীলায়ীই খুলুম' জত' ভক্তরগ।**
**লামা হীন' 'আঙ মীতাই' রথ হীন' 'আঙ'**
**মূর্তি হীন' 'আঙ মীতাই' — মীনীয়' সিনাই।।''**

রথযাত্রা ফুরু রথ নায়না হিনীয় বরক কীবাংমা-ন ফায়'। বরক বরকন হামজাগী; জাগা কীরীংসাঅ বরক কীবাংমা কুথুমলাইমানি আব' অঙথকমানি কক-ন। রথযাত্রা ফুরু কাঠবায় সীনামজাক মীতাই নক হাই রথনি বিসিং জগন্নাথ মীতাইনি মূর্তি আচুক রীজাগী। লেখাজুখা কীরীই বরকরগ আর' খুলুম ফায়ী। মীতীই নক বায় বাকসা রথ তীমুঙ বন'সে খুলুমলাই তঙনা এবা মীতাইনি মূর্তি বন'সে খুলুমলাই তঙনা এবা লামাঅ কীলায়ীই খুলুমলাইমা বায় বন' সে খুলুমলাই তঙনা হিনীয় উানসুগখে আব' অসই সে। জততনি বীখানি কক সায়মানাই সিঅ লুকুরগ বন' মুয়তু খীলায়ীই সে খুলুমলাই তঙগ। রথ তাই মূর্তি ফুনুগমারি সিমিসে।

স্বর্ণ মাটির নীচে অন্যান্য ধাতুর সঙ্গে মিশ্রিত অবস্থায় পাওয়া যায়। ভূতত্ত্ববিদগণ গবেষণা কার্য চালিয়ে বা বিজ্ঞান ভিত্তিক অনুসন্ধান কার্য চালিয়ে আকরিক স্বর্ণ উত্তোলন করেন ও পরিশোধন করে থাকেন। পরিশোধনের পূর্ব পর্যন্ত স্বর্ণের উজ্জ্বলতাও নেই মূল্যও নেই। কারণ অপরিশোধিত আকরিক স্বর্ণ পরিশোধনের পূর্বে উজ্জ্বলতা প্রাপ্ত হয় না। তাই মানুষের কোন কাজে আসে না। পরিশোধিত স্বর্ণ উজ্জ্বল ও মূল্যবাণ। তা দিয়ে বিভিন্ন প্রকার অলংকারাদি তৈরী করা হয়। কিন্তু খনিগর্ভে নিমজ্জিত এই স্বর্ণ মানুষের অজ্ঞাত। এ জন্য টিকসই ও উজ্জ্বল ধাতু হওয়া সত্ত্বেও খনিগর্ভে নিমজ্জিত স্বর্ণ মানুষের অজ্ঞাত থাকার কারণে তার ন্যূনতম মূল্যও নেই।

খনিগর্ভে নিমজ্জিত স্বর্ণের সঙ্গে তুল্য মানুষও আমাদের সমাজে পরিলক্ষিত হয়। খনিগর্ভের স্বর্ণ যেমন স্বপ্রচেষ্টায় মাটির উপরে ওঠে আসতে পারে না, তেমনি তারাও সমাজের কাজ করার সামান্য মাত্র সুযোগ না পেলে নিজেদের কর্মযোগ্যতা প্রমাণ করতে পারে না; সমাজের কল্যাণমূলক কাজে আত্মনিয়োগ করতে পারে না। দুর্গম প্রত্যন্ত পাহাড়ী অঞ্চলে বসবাসকারী বা সাধারণ জনগণের মধ্যেও মেধাবী ব্যক্তি রয়েছেন। তারা সকলেরই অজ্ঞাত। তাদের মেধার সামান্য মাত্র পরিচয় পাওয়া গেলে বা বুঝতে পারলে তাদেরকেও সমাজের কল্যাণমূলক কাজে নিযুক্ত করা প্রয়োজন। এ ধরণের মেধাবী ব্যক্তিদের সমাজের কল্যাণমূলক কাজে নিযুক্তিকে আকরিক স্বর্ণের পরিশোধন কাজের সঙ্গে তুলনা করা যায়। তাদের মেধাকে সমাজের কাজে লাগিয়ে সমাজকে উজ্জ্বল করে তোলা সম্ভব।

৮ ক. "রথযাত্রা, লোকারণ্য মহা ধুমধাম —
ভক্তেরা লুটায়ে পথে করিছে প্রণাম।
পথ ভাবে 'আমি দেব', রথ ভাবে 'আমি'।
মূর্তি ভাবে 'আমি দেব', হাসে অন্তর্যামী।।"

রথযাত্রার সময় রথ দেখার জন্য অনেক জনসমাগম হয়। মানুষ মানুষকে ভালবাসে; কোন স্থানে বিপুল জনসমাগমে আনন্দ পাওয়ারই কথা। রথযাত্রার সময় কাঠনির্মিত মন্দিরাকৃতি রথের মধ্যে জগন্নাথ দেবের মূর্তি স্থাপন করা হয়। অসংখ্য লোক সেখানে প্রণাম নিবেদন করে। মন্দির স্বরূপ রথ যদি ভাবে যে সে প্রণম্য; দেবতার প্রতীক মূর্তি যদি ভাবে যে সে প্রণম্য; অথবা পথে লুটিয়ে প্রণাম নিবেদন করার জন্য পথ যদি ভাবে যে সে প্রণম্য; তাহলে তা নিতান্তই ভ্রম। অন্তর্যামী দেবতা জানেন যে, জনগণ তাঁকে স্মরণ করেই প্রণাম নিবেদন করছে। রথ ও মূর্তি উপলক্ষ মাত্র।

খুলুমজাগনাইসঙ ভক্তরগনি খুলুমমুঙ লাইতেসাখে-ন য়াচাগীই তঙগ; ফিয়া দলসা তঙগ খুলুমমুঙ য়াচাগনা বাগীই গুরি বেরাইঅ তাই বাইথাঙনি বীখান ফুরজাগীই তঙগ; বীরগ সই খুলুমথাই বরকয়া। বীরগ কাঠনি রথ তাই রথ বিসিং তঙনাই মূর্তি বায় বাকসা। বীরগ-ব বাইথাঙন খুলুমীই তঙনা হিনীয় বীখান তঙথক রীঅ।

❾ "কেরাচিন-চাতি সাঅ হা-নি চাতিন'
'তাখুক হিনীই রিংখাই ততরা সেবীই রীন'।
আ জরা নখা সাকা তাল কাসাখা;
কেরাচিন রিংগীই সাঅ, 'ফায়গীরাদি আতা'।"

কেরাচিন-চাতি, হানি তাগজাক চতিন' সাহর', বন' তাখুক হিনীয় রিংখা হিংকাই ব বিনি ততরা সেবীই রীউানী। ইংখেপ' নখা সাকা তাল কাসাখা। আফুরু কেরাচিন-চাতি তালন' তাখুক হিনীয় হামবাই য়াফারী।

কেরাচিন-চাতি, হা-নি তাগজাক চাতি তাই নখানি তাল কাইথামনি-ন চীঙ পহর মানী। ফিয়া বঙনি পহর কাইসা বায় তেকাইসানি বাকসা য়া। হা-নি তাগজাক চাতিনি সীলাই কেরাচিন চাতি চীংমালে কিসা কীবাং। ফিয়া নখা সাকানি তালনি পহর বায় কেরাচিন-চাতি তেই হা-নি তাগজাক চাতিনি মুঙসা সুচানা কীরীই। তালনি পহর কীচাং, কাহামকুব তাই হায়ুঙ গীনাঙগীই পিরজাক। কেরাচিন-চাতি চীংমা হা-নি চাতিনি সীলাই কিসা কীচীং। সানা থাংখে বাকসা-ন। কাইসা ঔংখা হরুউা থক বায় চীংনাই তেই কাইসা ঔংখা কেরাচিন থক বায় চীংনাই। কেরাচিন চাতিনি পহর কিচিসাসে কীবাং। অবন' তীয়াই-ন ব ঔংসাই তঙগীই হানি চাতি বায় তেই কীথালাইনা নাইয়া; হাচাল'সে তঙনা নাইঅ। কুবুন বীখাক গিলামা পহর গীনাঙ হাচালনি নখা সাকানি তালন'সে ব হামবাই য়াফারনা নাইঅ, লামসগনা নাইঅ, জাইতি সানা নাইঅ। ফিয়া অব' কুনুফুরু-ন ঔংগীলাক।

বরক মুনুইসুনি তঙমুঙগ-ব কেরাচিন চাতিনি তঙমুঙ নুগজাগী। বীরগ নিজিনি কীরীইজা জাইতিনি সীলাই হাচাল' তঙনাই কুবুনি রাংগীনাঙ এবা বরমগীনাঙ বরকরগ বায় কীথালাইনা নাইঅ তাই গানানি জাইতি হিনীয় বুয়ন' সাথগ'। অমতীই বরক রাং গীনাঙ এবা বরমগীনাঙ বুয়নসে নিজিনি জাইতি সাথতক হিনীয় খা কাঅ। নিজিনি জাইতি কীরীইজা এবা বিগরা ঔংখে বীরগ বায় জাইতিনি হালক মীথাঙ নারীগনা নাইয়া তাই বঙন বাইথাঙনি জাইতি হিনীয় গসিয়া।

ভক্তিভাজন ভক্তদের প্রণাম সহজেই গ্রহণ করেন; কিন্তু আর একদল আছেন যারা ভক্তের প্রণাম কুড়িয়ে বেড়ান এবং আত্মতুষ্টি লাভ করেন; তারা যথার্থ ভক্তির পাত্র নহে। তারা কাঠনির্মিত রথ ও রথস্থিত মূর্তির সমতুল্য। তারাও নিজেদেরকে ভক্তিভাজন মনে করে আত্মতুষ্টি লাভ করেন।

৯ ক. "কেরোসিন-শিখা বলে মাটির প্রদীপে,
'ভাই বলে ডাক যদি দেবো গলা টিপে।'
হেনকালে গগনেতে উঠিলেন চাঁদা,
কেরোসিন-শিখা বলে, 'এসো মোর দাদা'।"

কেরোসিনের শিখা মাটির প্রদীপকে উদ্দেশ্য করে জানায় তাকে ভাই বলে সম্বোধন করলে সে তার কণ্ঠ রুদ্ধ করে দেবে। ইতিমধ্যে আকাশে চন্দ্রোদয় হল। তখন কেরোসিন শিখা চাঁদকে ভাই সম্বোধন করে স্বাগত জানালো।

কেরোসিনের শিখা, মাটির প্রদীপ ও আকাশের চাঁদ তিনটি থেকেই আমরা আলোক পাই। কিন্তু তাদের আলোক দানের ক্ষমতা সকলের এক নয়। মাটির প্রদীপের আলোক-শিখার তুলনায় কেরোসিন-শিখার উজ্জ্বলতা একটু বেশী। কিন্তু আকাশের চাঁদের আলোকের সঙ্গে কেরোসিনের শিখা বা মাটির প্রদীপের আলোকের তুলনা চলে না। চাঁদের আলোক স্নিগ্ধ, সর্বশ্রেষ্ঠ ও পৃথিবীব্যাপী। কেরোসিন-শিখার উজ্জ্বলতা মাটির প্রদীপের তুলনায় সামান্য বেশী। বলতে গেলে সমতুল্যই। একটি কেরোসিন দ্বারা ও অপরটি রেড়ির তেল দ্বারা প্রজ্জ্বলিত। কেরোসিন প্রদীপের উজ্জ্বলতা খানিকটা উজ্জ্বল। এর ফলেই সে আত্মদম্ভে দাম্ভিক; মাটির প্রদীপের সঙ্গে ঘনিষ্ঠতা রক্ষা করতে চায় না; দূরে সরে থাকতে চায়। অপরপক্ষে অধিক আলোকের অধিকারী সুদূরে অবস্থিত আকাশের চাঁদকে সে স্বাগত জানাতে চায়, অভ্যর্থনা করতে চায়; যা কখনও সম্ভব হয়ে উঠবে না।

মানব চরিত্রেও কেরোসিন শিখার ন্যায় চরিত্র পরিলক্ষিত হয়। তারা দরিদ্র নিকট আত্মীয় অপেক্ষা দূর-সম্পর্কীয় ধনী ও মানী ব্যক্তির সঙ্গে কুটুম্বিতার সম্পর্ক স্থাপন করতে চায় ও নিকট আত্মীয় বলে পরিচয় দেয়। এ ধরনের মানুষ ধনী ও মানী দূর-সম্পর্কীয় ব্যক্তিদের নিকট আত্মীয় বলে পরিচয় দিতে গর্ব বোধ করে। নিজের আত্মীয়-স্বজন দরিদ্র ও দুর্বল হলে তাদের সঙ্গে আত্মীয়তার সম্পর্ক রাখতে চায় না ও নিকট আত্মীয়ের সম্পর্ক অস্বীকার করে।

## ১০ "'জান' নীঙ তলা খিকলায়ী, ব নন' তলাঅ খানাই, উকলগ' নারীগখা জান', ব নন' উকলগ' সনাই।"

বাইথাঙনি হামারিন সই হামারি হিনীয় মানয়া, হদানি হামারি আঁংয়াখে বেবাক ফাইসিংনি হামারি আঁংগীলাক। অর' হদা হিনমানিলে দফা কাইসা এবা বসঙ কাইসান বুজগয়া, অর' হদা আঁংখা বরক মুনুইসুনি হদা। অ হদানি বিসিং পড়ালেখা কীরীই-কীরীঙ, গীনাঙ-কীরীইজা জতত-ন তঙবায়ী। বেবাক হদানি হামকীরায়-ন বরকনি নায়মুঙ আঁংনা কীলাইঅ। হদানি বিসিং তঙনাই বুয়ন এলেগানা খীলায়ীই বাইথাঙনি হামারি সিমি সানখাই সই হামকীরায় আঁংগীলাক। কেব পড়ালেখা, রাং-রি, রীঙ আকরগনি ফাইসিংতীই উকলগ কীলাই তঙখাই বীরগ হদানি হামকীরায়ন-ব তলাতীই সতনীই তঙনাই। অমতীই তঙমুঙগ হদানি হুকুমু, মাইন জতত-ন তলাঅ কীলাই তঙনাই। হদানি বিসিং তঙনাই জতত দফা-বসঙনি বরক রগন বরক মুনুইসুনি অধিকার, মানথাই তাই হামারিনি সেপসাপ রীনা দরকার। আঁয়াখেবা হদানি বেবাক হামকীরায় দেরানাই।

বরক মুনুইসুনি হদাঅ দফা এবা বসঙ কিচাসীক উকলগ' কীলাইজাক তেই মানথাই সেপলেজাকরগ তঙগ। তলাঅ কীলাইজাক দফা এবা বসঙনি বিসিং পড়ালেখা কীরীই, কীরীইজা তাই সিয়া বরক বীবাংমা-ন তঙগ। হদানি বিসিং তঙনাই পড়ালেখা কীরীঙ, গীনাঙ রগনি বিসিং কেব কেব বঙন এলেগানা এবা সাগ নাঙয়া আঁংমা নুগজাগী। অমতীই হদা কুনুফুরু-ন কুচুগ কাসাই মানয়া। য়াকুং কঙসা এবা য়াক কীরীই আঁংখাই এবা দেরা জাগখাই বরকমাসা জেতীইখে কেবেল এবা ফান কীরীই আংজাগী, হদানি দফা কাইসান এবা বসঙ কাইসান তলাঅ খিকলায়ীই হদা-ব বীসকাং আগগীই মানয়া। অ কক উানসুগীই-ন হদানি জতত দফা বসঙন বীকসা বাকাসাখে আগক রীই মা তিলাংনাই।

## ১১ "চীংখুরুবমা বায় সিমি রাঙচাক আঁংয়া"

রাঙচাক, রুফাই, সর — আবতীই মানীইরগনি বিসিং রাঙচাক আঁংখা মরগ তেই চীংখুরুবনাই মানীই মুঙসা। রাঙচাক বায় রুফাই এবা সর হাই মানীইরগনি দাম-ত সুনাসে কীরীই। রাঙচাক চীংখুরুবনাই তেই চরনাই মানীই মুঙসা আঁংমা বায় রাঙচাক বায় পদেরেপদ গয়নারগ-ন তাগ রীজাগ'। রাঙচাক বায় গয়না, সিমি-নি য়া ঘড়িনি চেইন তেই চশমানি ফ্রেমরগ-ব তাগ রীজাগ'। রাঙচাক হাই চীংখুরুবনাই কুবুনি মানীইরগ-ব তঙগ। ফিয়া চীংখুরুবমা বায় সিমি আ মানীইরগন রাঙচাক হিনীইলে চংমানি চায়া। রাঙচাকনি গীরীঙ এবা তঙমুঙ আ মানীইরগ' তদে তঙ আবন আমজগীই মা নায়নাই। রাঙচাকনি 'গুণ কীরীই আঁংখাই আ মানীইন রাঙচাক হিনীই মানয়া।

চীংখুরুবমা বায় সিমি রাঙচাক আঁংয়া হিনমানি ম কক জত' জাগাঅ-ন নাঙগ,

১০ ক. "যারে তুমি নীচে ফেল, সে তোমারে বাঁধিবে যে নীচে,
পশ্চাতে রেখেছ যারে, সে তোমারে পশ্চাতে টানিছে।"

ব্যক্তিগত উন্নতি প্রকৃত সমৃদ্ধি নয়, সমাজের উন্নতি না হলে সার্বিক উন্নতি হয় না। খানে সমাজ বলতে কোন জাতি সম্প্রদায়ের সমাজ বা গোষ্ঠী বিশেষের সমাজকে বুঝায় । এখানে সমাজ বলতে সমগ্র মানব সমাজকে বোঝানো হয়েছে। এই সমাজের মধ্যে শিক্ষিত-শিক্ষিত, ধনী-দরিদ্র সকলেই রয়েছে। সমগ্র সমাজের উন্নতিই মানুষের কাম্য ওয়া উচিত। সমাজের অন্যকে অবহেলা করে কেবলমাত্র ব্যক্তিগত উন্নয়নে তৎপর হলে কৃত উন্নতি সম্ভব নয়। কেউ বিদ্যা-বুদ্ধি, ধন-দৌলত, শিক্ষা -দীক্ষায় পশ্চাৎপদ হলে ারা সমাজের উন্নতিকে নীচের দিকে টেনে রাখবে। এই অবস্থায় সমাজের সাংস্কৃতিক ন সবই নীচে পড়ে থাকবে। সমাজের সকল জাতি-গোষ্ঠীর মানুষকেই মনুষ্যত্বের অধিকার, াপ্য ও উন্নতির সুযোগ-সুবিধা প্রদান করা প্রয়োজন। নতুবা সমাজের সার্বিক উন্নয়ন হত হবে।

মানব সমাজের কোন কোন অংশ পশ্চাৎ পদ ও বঞ্চিত। সমাজের নিম্ন শ্রেণীভুক্তদের শিক্ষিত ও দারিদ্রের সংখ্যা বেশী। সমাজের শিক্ষিত ও ধনী ব্যক্তিদের মধ্যে কেউ কেউ াদের অবজ্ঞা ও অবহেলার চোখে দেখতে লক্ষ্য করা যায়। এধরনের সমাজ কখনো পরে উঠতে পারে না। একটি হাত বা একটি পা না থাকলে বা বিকল হয়ে পড়লে কজন মানুষ যেমন দুর্বল ও শক্তিহীন হয়ে পড়ে তেমনি সমাজের কোন জাতি-গোষ্ঠীকে াচে ফেলে সমাজটিও সামনের দিকে এগিয়ে যেতে পারে না। এ কথাটি ভেবে সমাজের কলকেই সমভাবে সামনের দিকে এগিয়ে নিয়ে যেতে হবে।

১১ ক. "চকচক করলেই স্বর্ণ হয় না"

সোনা, রূপা ও লোহা ইত্যাদি ধাতুগুলির মধ্যে সোনা মূল্যবান ও উজ্জ্বল ধাতু। নানার সঙ্গে রূপা বা লোহার মতো বস্তুর তুলনা করা যায় না। সোনা উজ্জ্বল ও টিকসই াতু বলে সোনা দিয়ে বিভিন্ন প্রকারের অলঙ্কারাদি তৈরী করা হয়। সোনা দিয়ে শুধুমাত্র ালঙ্কারদি-ই নয়, ঘড়ির চেইন ও চশমার ফ্রেইমও তৈরী করানো হয়। সোনার মতো কচকে অন্যান্য বস্তুও রয়েছে। কিন্তু শুধুমাত্র চকচক করলেই ঐ বস্তুকে সোনা বলে মনে রা ঠিক নয়। সোনার বৈশিষ্ট্য বা ধর্ম ঐ বস্তুটিতে আছে কি নেই তা যাচাই করে দেখতে বে। সোনার গুণ না থাকলে ঐ বস্তুকে সোনা বলা যায় না।

চকচক করলেই স্বর্ণ হয় না প্রবাদটি সর্বত্রই প্রযোজ্য। কোন বস্তুকে একবার মাত্র

